কথা ? কোন্ দিকে যাবো, আমরা কে, কি নাম আমাদের, কি করি—এ সব প্রশ্ন কেন মনে আসে ? আমরা আছি—শুধু এইটুকু জেনে রেখো। চললাম।

গলির একটা বাঁকে মোড় ফিরিয়া সে চলিতে লাগিল।

সুবোধ কয়েক মুহূর্ত্ত স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিল। তার পর গলা বাড়াইয়া বলিল—কাল আবার দেখা হবে কি ?

অন্ধকারে লোকটা গলার শব্দ করিয়া হাসিল। কহিল—হবে বৈ কি ! পয়সা দু আনা দিয়ে তুমি যে আমায় কিনে রাখলে !

সুবোধের মুখে কে যেন কালি ঢালিয়া দিল।

খানিকদূর গিয়াছে—পিছন হইতে লোকটি আবার আসিয়া তাহার একটা হাত ধরিল। সুবোধ বিমূঢ়ের মত বলিল—এ কি…আবার আপনি…?

লোকটি কহিল—মানুষকে আঘাত দিতে ভাল লাগে; কিন্তু চোখেও আবার জল আসে—দেখবে ?

অন্ধকারে দাঁড়াইয়া কয়েক মুহূর্ত্তের মধ্যেই লোকটা তাহার বড় বড় দুইটা চোখে স্পষ্ট হু হু করিয়া জল আনিয়া ফেলিল। তার পর বলিল—তোমার যখন ইচ্ছে এস. ওই কলাবাগানে—

কলাবাগানে ! কোন্ বাড়ী ?

সে হাসিয়া বলিল—ওই ত একটিই বাড়ী ভাই কলাবাগানে…কখন্ হুড়মুড় করে পড়ে। ওদিকে শেয়াল-কুকুরের বাস, আর এক দিকে—তোমার চম্‌কাবার কারণ আমি জানি।—বলিতে বলিতে লোকটা আবার গলির মধ্যে অদৃশ্য হইয়া গেল।

ব্যাপারটা কিন্তু হজম করা শক্ত। বিশেষতঃ চন্দ্রার পক্ষে। কিন্তু এ যুগে প্রতিপক্ষে দাঁড়াইবার মত কেই বা আছে। তবু এর গুরুত্বটা চন্দ্রাই যেন বেশি করিয়া নিজের ঘাড়ে লইল।

দেবর ও ভাসুরের চার পাঁচটি ছেলে-পুলে। কেহ স্কুলে, কেহ-বা কলেজে পড়ে। যে ছেলেটি এবার বি-এ পরীক্ষা দিবে, সে কহিল—ননসেন্স! ব্যক্তিগত স্বাধীনতার যুগে এসব তোমার কি রকম কথা, মেজখুড়ি?

চন্দ্রা রাগে ফুলিতে লাগিল; কিন্তু ছেলেরা তাহার সমবয়সী,—কিই-বা বলা যায়!

বদ্ধ ঘরের জানালায় মুখ বাড়াইয়া ভানু সবই দেখিতেছিল; এবার হাতের উপর ভর দিয়া কোনও রকমে বাহিরে আসিয়া বলিল—খুড়িমা, আপনি আমার মায়ের মতন—মার চেয়েও বেশি—আমি যদি ভাল থাকতাম তাহলে দেখতেন—দেখতেন তাহলে ওর ওই সাহসের কত বড় শাস্তি—শাস্তি দিতাম। কি বলব—কি বলব খুড়িমা, আপনার ওই সোনার মুখখানিতে আমি—আমি হাসি ফুটিয়ে দিতাম। কিন্তু—

সেই অকর্ম্মণ্য, পঙ্গু, পরিত্যক্ত, ত্রিশ বছরের জোয়ান ছেলেটি ঝর ঝর করিয়া কাঁদিয়া ফেলিল।

চন্দ্রার চোখেও হয় ত তখন জল দেখা দিয়াছে। কাছে আসিয়া মাথায় কাপড় টানিয়া মৃদুকণ্ঠে কহিল—দীর্ঘজীবী হও বাবা, তুমিই আমার মান রাখলে।

সেই কদাকার, শীর্ণ, অশ্রুসিক্ত মুখখানা তুলিয়া হঠাৎ ভানু বলিল—কি বললে?

চন্দ্রা চুপ।

হাতের উপর ভর দিয়া কোনওরূপে ভানু আবার ঘরের ভিতর গেল। ভিতর হইতে দরজাটা বন্ধ করিয়া দিল। তারপর দেখিতে দেখিতে অকস্মাৎ হাত পা ছুঁড়িয়া, চীৎকার করিয়া, কাঁদিয়া, মাথার চুল ছিঁড়িয়া বলিয়া উঠিল—তুমি আমার দীর্ঘজীবী হতে বল? আমার কেন মারলে না, কেন খুন—খুন করলে না; ও কথা—ও কথা কেন বললে তুমি?

তার সে কি ভীষণ চীৎকার আর কান্না! দেহের শৃঙ্খল ছিঁড়িয়া তাহার বন্দী নিপীড়িত আত্মা যেন বাহিরে আসিয়া মাথা কুটিতে চায়।

কিসে কি হইল। এক মুহূর্ত্তে বাড়ীর মধ্যে যেন কি কাণ্ড ঘটিয়া গেল।

সুবোধের সব কিছু একেবারে বিশৃঙ্খল! এ যেন কোথাকার একটা ঝড়ো হাওয়া আসিয়া তাহার সব ওলোট পালট করিয়া দিল।

দৈনন্দিন জীবনের খুঁটিনাটি—সব যেন নিতান্ত একঘেয়ে। চন্‌চন্ করিয়া শুধু শুধু এদিক ওদিক ঘুরিয়া বেড়ায়। সেদিন সন্ধ্যাবেলা ধরা পড়িয়া গেল।

গলার আওয়াজে পিছন ফিরিয়া দেখিল, লোকটি তাহার দিকে চাহিয়া হাসিতেছে। কাছে আসিয়া বলিল—চলে যাচ্ছ যে? লজ্জা কেন অত?

না, লজ্জা আর কি!

সে কহিল—তোমার বৌদি ডাকচেন তোমাকে।

বৌদি! আমার বৌদি ত নেই!

আছে বৈ কি! এত বড় পৃথিবীতে খুঁজে পেতে দেখলে এক-

আধটা বৌদিও কি মেলে না ?—বলিয়া সুবোধের হাত ধরিয়া বলিল—একটা দাদাঁও মিলে যেতে পারে—এস।

কাঁধের উপর হাত রাখিয়া সুবোধকে সে লইয়া গেল।

লোকটাকে ভালও লাগে—আবার ভয়ও করে।

কলাবাগানের সেই বাড়ী। বাহিরের অন্ধকার নোংরা কুঠুরিগুলা পার হইয়া সে কহিল—এই সিঁড়ি, দেখতে পেয়েছ ? খুব সাবধানে ভাই, ডান দিকে দেয়াল ঘেঁষে—ইয়া।

কোনও রকমে দুইজনে উপরে উঠিল। সুবোধের গা ছম্‌ছম্‌ করিতেছিল। অপরিচিত কোনও লোকের বাড়ী তাহার এই প্রথম প্রবেশ।

আসনের বালাই নেই ভাই, মাটিতেই যা'হ'ক করে। দেখো, জল প্যাচ প্যাচ কচ্ছে, জামাটা যেন তোমার,—হাসিয়া আবার বলিল—মানুষকে সাবধান করবার মত মুদ্রাদোষ আমার নেই। তবে পরিচয়টা প্রথম কি না, তাই একটুখানি—

যা'হ'ক করিয়া সুবোধ সেইখানেই বসিল। এলোমেলো কতকগুলা বই, খবরের কাগজ সেখানে ছড়ানো। অনেকগুলি বইএর ইংরাজি হরপঃ কিন্তু ভাষা তাদের ইংরাজি নয়।

সুবোধ চাহিয়া চাহিয়া বলিল—এ-সব পড়েছেন আপনি।

শুধু পড়েছি, পড়ে জেল খেটেছি!

জেল খেটেছেন ? কেন ?

লোকটা শুধু হাসে। হেসে বলে—ইংরাজ রাজত্বে কি আর 'কেন'র উত্তর পাওয়া যায় ?

আগাগোড়া অত্যন্ত বিসদৃশ মনে হইতেই সুবোধ উস্‌খুস্‌ করিতে

লাগিল। এ অন্ধকারে পলাইবার কোনও উপায় নাই। পথ দেখাইয়া না দিলে সমস্ত রাত্রির চেষ্টাতেও হয় ত সে এখান হইতে বাহির হইতে পারিবে না। চীৎকার করিলেও কেলেঙ্কারী!

মুখে বলিল—খুব ত আপনি?

লোকটা আবার হাসিতে থাকে। তাহার এই নিরর্থক হাসি, এই অন্ধকার, ওই মিটমিটে আলো, চারিদিকের অবরুদ্ধ নোংরা গন্ধ,—সমস্ত মিলিয়া সুবোধকে একেবারে অভিভূত করিয়া ফেলিল।

হঠাৎ সে কহিল—যাই এবার। দিদি আবার এর পর—

তবে এসেছিলে কেন? বৌদির প্রতি লোভটা খুব প্রবল হয়েছিল বুঝি?

উক্তিটা একেবারে লজ্জাহীন। সুবোধের কান দুইটা ঝাঁ ঝাঁ করিয়া উঠিল। কিন্তু সে মৃদুকণ্ঠে কহিল—ঘর থেকে বেরোনো আমার অভ্যেস নেই কি না, তাই। তাছাড়া দিদি আমাকে কোন দিন—

দিদি-ময় যে! বলি, পুরুষ মানুষ ত? না কি বিধাতা ভুল করে-ছিলেন, শোধরাবার সময় পান নি—বল না হে?

এই অপমানকর প্রশ্নের আর কিই-বা উত্তর দেওয়া যায়।

বেশ একটা রোমান্সের আঁচ পেয়েছিলে—না? দুনিয়ার আড়ালে থাকি, ভবঘুরে লোক, বিধবাকে নিয়ে ঘর করি,—বেশ লাগছিল তোমার—নয়? কিন্তু তোমার দিদিই যে সব মাটি করে দিচ্ছেন; এমন রাজজোটক অবস্থাটার প্রতি তাঁকে একটু কৃপা-দৃষ্টি দিতে ব'লো —বুঝলে?

সুবোধ কহিল—আপনি জানলেন কি করে যে দিদি আপনার বিরুদ্ধে—?

সে হাসিয়া বলিল—মানুষ চেনার কাজেই এই তিরিশটা বছর কাটিয়ে দিলাম। তোমার চেয়ে তোমার দিদিকেই যে বেশি চিনি হে। ভেতর ভেতর তাঁর ক্রিয়া কলাপ—

আপনি কি তাঁকে দেখেছেন ?

দেখলে কি আর চিনতাম ? ওদের যে না দেখেই স্পষ্ট চেনা যায়। অমন অনেক দিদির কবল থেকে যে মুক্ত হয়ে এসেছি,—বলিতে বলিতে হঠাৎ ভিতরের দিকে চাহিয়া সে পুনরায় বলিল—কি বল মলিনা, আমার চেয়ে তোমার হাড়ে তাদের পরিচয়টা একটু বেশিই ঠোকাঠুকি হয়েছিল—না ?

মলিনা !

কিন্তু যাহার উদ্দেশে প্রশ্ন—সে সম্পূর্ণ নিরুত্তর।

আড় হইয়া সে শুইয়া পড়িল।

বইগুলি স্মুখে পড়িয়া রহিল ; আলো জ্বলিতে লাগিল।

চোখ বুজিয়া সে ডাকিল—সুবোধ ?

সুবোধ কহিল—আপনি আমার নাম জানলেন কি করে ?

এ-কথার উত্তর সে দিল না। চোখ বুজিয়াই হাসিয়া সে কহিল—তোমার দিদি আমাদের দেখতে পারে না—না ?

সুবোধ চুপ করিয়া রহিল। কিছুক্ষণ পূর্ব্বে চন্দ্রার প্রতি সেই শ্লেষটা তখনও তাহার কানে বাজিতেছিল।

জড়িত কণ্ঠে লোকটি আবার কহিল—আচ্ছা সুবোধ, এমনও ত হতে পারে, এতক্ষণ তোমায় যা বলেছি সে সব আমার ভেতরের কথা নয় !

সুবোধ মনে মনে পথ হারাইয়া গেল। বিভ্রান্তের মত এদিক-ওদিক চাহিয়া বলিল—এবার আমি যাই—কেমন?

যাবে? তা যাও।—সে যেন ভিতর হইতে বলিয়া উঠিল—ঝড়ের রাতে আমার আকাশে তোমরা এমনি করে এক একবার জ্বলে উঠেছ, আবার ঠিক এমনি করেই মিলিয়ে গেছ! এ জীবন শুধু দু'হাতে অন্ধকারই ঠেলে চলবার!

সুবোধ ততক্ষণে উঠিয়া সিঁড়ির কাছে আসিয়াছে। লোকটি অকস্মাৎ উঠিয়া বসিয়া কহিল—দিদিকে তোমার ব'ল, তাঁর ওপর আমার ভক্তি দিন দিন,—এমনি একটা কিছু ব'লো—বুঝলে?

আবার সে আড় হইয়া শুইল।

নেশাখোর!

সেই বীভৎস অন্ধকারে হামাগুড়ি দিয়া সুবোধ নামিয়া আসিল। ইতিমধ্যে দুইবার মাথা ঠুকিয়া গেছে। কোন্ দিকে যাইবে তাহার ঠিক পাইতেছিল না। সহসা দেখিতে পাইল, উপরের পাঁচিলের পাশ দিয়া তাহার পথের প্রতি কে আলো বাড়াইয়া ধরিয়াছে।

সুবোধ কিন্তু চোখ আর নামাইতে পারিল না।

সুগোল সুন্দর একখানি নারীর হাত! চিক্‌চিকে একগাছি চুড়ি আঁটা। কিন্তু সেই অপরূপ হাতখানির অধিকারিণী আড়ালেই রহিয়া গেল। সুবোধ দুতিনবার ঢোঁক গিলিয়া ফেলিল।

তার পরই কখন্ চোখে ধাঁধাঁ লাগাইয়া আলোটি সরিয়া গেল।

অন্ধকার······

অতি কষ্টে সুবোধ পথ দেখিয়া রাস্তায় নামিয়া আসিল।

পলাইয়া আসিয়াও স্বস্তি নাই। চকিত দৃষ্টি আর সাগ্রহ মন ওই-দিকে উন্মুখ হইয়া থাকে,—কম্পাসের কাঁটার মত।

খানিকক্ষণ রাস্তায় ঘোরাঘুরি করিল। কেহ আর দেখিতে পায় না। শেষে সাহস করিয়া বাড়ীর ভিতর ঢুকিয়া ডাকিল—দাদা আছেন?

ভিতরে কোথায় কিসের শব্দ হইতেছিল। তবুও তাহার মৃদু কণ্ঠ-স্বর শুনিয়া দাদা ডাকিল—এস সুবোধ!

তাড়াতাড়ি উপরে উঠিয়া দাদার সেই ঘরের কাছে আসিয়াই চট্ করিয়া সুবোধ থমকিয়া সরিয়া দাঁড়াইল।

মেয়েটি পলাইবার চেষ্টা করিতেছে, কিন্তু দাদা তাহাকে যাইতে দিবে না।

এস হে, ভেতরে এস। লজ্জা কি! একটি বৌদি মিলিয়ে দেবার কথা ছিল যে তোমার সঙ্গে।

লজ্জায় মাথা হেঁট করিয়া সুবোধ ভিতরে গিয়া বসিল। দাদা কহিল—তোমারই নাম কচ্ছিলাম এতক্ষণ! কদিন আর দেখা নেই কেন? আমার সঙ্গে এত অল্প পরিচয় হয়েই কেউ যে আমার নেশা কাটিয়ে উঠতে পারে, এমন লোক ত আর আমার চোখে পড়ল না। যাই হোক—সেদিন, আর আসবে না বলে মনে মনে প্রতিজ্ঞা করে গিয়েছিলে,—আজ কি শুক্রপক্ষের উপবাসী দুখানি শুক্‌নো মুখ দেখতে এলে নাকি?—তা দেখবে ত দেখ!—বলিয়া সে পাশের সেই মেয়েটির মাথার ঘোম্‌টাটা হট্ করিয়া খুলিয়া দিল, পরে তাহার লজ্জানত সুন্দর মুখখানি তুলিয়া ধরিল।

সুবোধ মুখ তুলিতেই দেখিতে পাইল, মেয়েটির মুদ্রিত চক্ষু দুটির কোলে তখনও জল শুকায় নাই,—আর একদিকে দাদা তাহার আঁচল

চাপিয়া আছে। কিন্তু সে তখনকার মত কথা খুঁজিয়া না পাইয়া বলিল —আপনাদের কি এখনও খাওয়া-দাওয়া—?

আরে সেই জন্যেই ত ঝগড়া হে! বলছিলাম, দুজনের প্রেমালাপের ফাঁকে ফাঁকে খাওয়া দাওয়ার কথাটা আর নাই বা তুললে, শুয়ে বসে ত দিন কেটে যাচ্ছে?—বলি, ও মলিনা বিবি,—তোমার কদিনকার উপবাসের তালিকাটি দেবরের কাছে একবার মেলে ধর না গো।

কিন্তু মলিনা বিবি আর নড়ে চড়ে না। মাথার ঘোমটাটিও আর মাথায় তুলিয়া দেয় নাই। সুবোধ অলক্ষ্যে একবার চাহিয়া দেখিল, তাহার সেই নতমুখখানি বাহিয়া ঠোঁটের কাছে দুই ফোঁটা জল গড়াইয়া আসিয়াছে।

হয়ত অপমানে—হয়ত-বা লজ্জায়! হয়ত-বা নিষ্ফল ঘৃণায়!

দাদা নিঃশব্দে উঠিয়া চলিয়া গেল। সুবোধ ক্ষুদ্র একটি নিঃশ্বাস ফেলিয়া হঠাৎ মৃদুকণ্ঠে কহিল—ছি!

মেয়েটি এবার চোখ মুছিয়া মাথায় কাপড় দিয়া উঠিয়া দাঁড়াইল। তারপর টানিয়া একটুখানি হাসিবার চেষ্টা করিয়া বাহির হইয়া গেল। সুবোধ পিছন হইতে দেখিল, সেদিন হাতে দুগাছি চুড়ি ছিল, আজ তার বদলে কাপড়ের ফালি বাঁধা!

খানিকক্ষণ পরে সুবোধ উঠিয়া নীচে নামিয়া আসিল। হঠাৎ শব্দ শুনিয়া ফিরিয়া দেখিল—ডানদিককার ঘরটায় পিঞ্জরাবদ্ধ বন্য জন্তুর মত দাদা পায়চারি করিতেছে।

আপনি, ওখানে—কি?

আগুনের ডেলার মত চোখ ফিরাইয়া দাদা চাহিল। মনে হইল তাহার ভিতরের কোথায় পুঞ্জীকৃত বিষের জ্বালা মাথায় চড়িয়াছে।

বলিল—মেয়েদের চোখের জল মানুষকে কেমন করে নষ্ট করে, জানো? বিয়ে করেছিলাম ওকে তিন-আইনে। সেদিন অসহায় বিধবার চোখের জল অস্বীকার কর্ত্তে পারলাম না। বদমাইস বাপটার অত্যাচার থেকে মেয়েটাকে উদ্ধার করে আনলাম! কিন্তু মহত্ত্ব কি দেখালেই হল? সেদিনকার সেই ভুলের শাস্তি আজও—

খামখেয়ালীর গল্পের মত দাদা সেখানে দাঁড়াইয়া আপনার কাহিনী শুরু করিল।

একবার একটা ডাকাতের দল পুলিশের ভয়ে পথে ছত্রভঙ্গ হয়।

দাদা লুকাইয়া বাঙলার বাহিরে কোথায় এক পার্ব্বত্য প্রদেশে যান। অনেকদিনের কথা। গাঁয়ে এক গৃহস্থের খোঁজ পায়। ভাব-আলাপের পর নিমন্ত্রণ খাওয়া এবং বক্তৃতা দেওয়া চলে। একদিন গৃহিণী মারা পড়িলেন। বড় আদরের বিধবা মেয়েটি তখন একা। বাপটা মাতাল। দূরে কোথায় সাঁওতালি পাড়ায় গিয়া রাত কাটায়। মাঝে মাঝে মদ খাইয়া আসিয়া মেয়েটাকে প্রহার করে। বেশ উপযুক্ত অবসর!

দাদা হাসিয়া বলিল—আমার প্রতি মেয়েটির গোপন প্রেম না কি প্রথম দর্শনের পর থেকেই ফল্গুধারার মত,—তারপর একদিন দূরে জঙ্গলের মধ্যে পাহাড়ি ঝরণার পাশে বসে উনি খামকা কাঁদতে শুরু করলেন! অর্থাৎ নাটুকে কায়দায় প্রেম-নিবেদন আর কি! কি করি—বললাম, চোখের জল ফেলো না, তোমায় আমি বাঁচাতে পারি কিন্তু। ও বললে, বাঁচাও, তোমার পায়ে পড়ি। ব্যস্—কুড়ি টাকায় দুটি বোতল ওর বাপকে কিনে দিয়ে ওকে ছাড়িয়ে আনলাম!

তার পর?

তার পর বোষ্টমী বললে,তোমার দুটি শ্রীচরণ ছেড়ে কোথাও যাব না। তার পর থেকে যেখানেই ভেসে যাই, উনি আমার গাধাবোট!

এ ছাড়া আপনাদের মধ্যে আর কিছু—?

দাদা কহিল—বললাম, বোষ্টমি, এ জন্মটা তুমি বিধবা হয়েই থাক, মা হয়ে আর দরকার নেই।

সে কি?

অর্থাৎ একটি সুসন্তান হয়েছিল; কিন্তু দিলাম সেটাকে কুড়ি টাকায় ঝেড়ে, ডাক্তার বাবুদের সেই কোচোয়ানটার কাছে!

সুবোধের মুখখানা দেখিতে দেখিতে সাদা হইয়া গেল। আর কিছু না বলিয়া ধীরে ধীরে সে বাহির হইয়া গেল।

নিয়মের ব্যতিক্রম বৈ কি!

যেখানে ছিল অন্ধকার গুহা, সেখানে ফাটল দেখা দিল; নীল আকাশের আলো আসিয়া পড়িল। ষড়ঋতুর যেখানে যাতায়াত নিষিদ্ধ ছিল, এখান সেখানে বাতাস চলাচল করে। জড়ের মধ্যে গতির বেগ দেখা দেয়!

চট্ করিয়া সুবোধ বাহির হইয়া যায়, আর শীঘ্র ফেরে না। রাস্তায় রাস্তায় খানিকক্ষণ ঘুরিয়া আসে। হয়ত-বা কোনদিন পায়ে হাঁটিয়াই শহরে যায়।

সেদিন দাদার নজরে পড়িয়া গেল। বলিল—কি হে অভিমানী বালক! আর যে ওদিক মাড়াও না?

সুবোধ কহিল—কোথায় চলেছেন?

চল না—যাবে? ও কি মাথায় তোমার তালি মেরে দিলে কে?

চুল কেটেছি।—সুবোধ কহিল।

এঃ—কাঁচির দাগ হয়ে গেছে যে! দিদি কেটে দিলে বুঝি?

আপনি জান্‌লেন কি করে?

জানতে পারি বৈ কি! পুরুষের চুল সম্বন্ধে মেয়েদের ভয়ানক হিংসে! রাগ করে কেটে দিলে না কি?—কেন?

আমি না কি লোকের দেখে দেখে চুল রাখছিলাম।

দাদা হাসিয়া বলিল—আমিই বুঝি সেই লোক?

এমনি করিয়া পথ চলিতে চলিতে গল্প হয়। সে কেবল এক পক্ষের ব্যক্তিগত গল্প।

সুবোধ ভাবিল, এ পথ যেন আর ফুরায় না।

ক্রমে বেলা গেল, গাছের মাথা হইতে আলো ফুরাইল। শহরের দোকান পসারিতে আলো জলিয়া উঠিল।

শেষে দাদা দূর পথের দিকে চাহিয়া আপনাকেই যেন আপনি শুনাইতে লাগিল—কিন্তু যা দেখছ ভাই, এসব মিথ্যে। মানুষকে কোনদিন যেন বিশ্বাস কর না; ভগবানকে মানার চেয়ে একটা আদি বৈজ্ঞানিক শক্তিকে স্বীকার করো; পুণ্যকে এড়িয়ে চলো কারণ তার রং শুধু সাদা, কিন্তু পাপকে ভালবেসো,—তার মধ্যে রঙয়ের খেলা পাবে, বৈচিত্র্যের সন্ধান মিলবে। যদি প্রেমে পড় তাহলে আনন্দ পাবে; কিন্তু প্রেমের ব্যর্থতা না ঘট্‌লে পরিপূর্ণ রসের অস্বাদ পাবে না। আমার বন্ধন কোনদিন স্বীকার কর না—কারণ তাই তোমার মৃত্যু।

সুবোধ স্তব্ধ হইয়া তাহার কথা শোনে।

দাদা তাহার কাঁধে হাত রাখিয়া হঠাৎ বলে—আচ্ছা, মলিনাকে দেখতে কি খুব ভাল নয়? কিন্তু আমি যে ওর স্বামী—এ ত আমি

সইতে পারিনে। ওকে আল্‌তা পর্‌তে দিই না, পান খেতে দিই না, তেল মাখতে দিই না,—আমার ভয়, পাছে ও ভাল দেখতে হয়। সিঁদুর পরাই না ভাই,—ওকে স্ত্রীর মত ভাবতে আমার গা কাঁপে! কিন্তু তবু ত ভাই, মলিনা ভাল! আমার দিকে যখন আনমনে চায়, ভাবি—আমি যদি কাব্য লিখতে পারতাম!

তাহার মুখের প্রতি সুবোধ খানিকক্ষণ তাকাইয়া রহিল,—তাহার রুদ্ধ কণ্ঠ হইতে কোনও কথা বাহির হইল না।

দাদা আবার বলিল—একখানির বেশি কাপড়ও ভাই আমি তাকে দিই না, পাছে তার রূপের বৈচিত্র্য ঘটে, পাছে আর ভালও দেখতে হয়। সেই নীলাম্বরীখানি মাত্র সম্বল; তার যে কত জায়গায় ছেঁড়া,—ছেলেমানুষ তুমি, কি আর বলব। কিন্তু এর জন্যে এতটুকু অনুযোগ কোনদিন করে না!

কিছুই বলেন না?

বলে ভাই, চার পাঁচদিন উপবাসের পর আর থাকতে পারে না। ছেলেমানুষ ত হাজার হক, তখন দরজার আড়ালে দাঁড়িয়ে কাঁদে—এই যেমন সেদিন—

ক্রমে মলিনার সঙ্গে পরিচয় হয়। আগে দেখিলে পলাইত; এখন আর পলায় না। যে ঘরে সুবোধ বসে সে-ঘরে যাতায়াত করে। দাদা বলে—লজ্জা বটে! একেবারে গুণ চটের আবরণ,—ছিঁড়তে চায় না।

তারপর একদিন আগল খুলিয়া গেল।

সিঁড়ি দিয়া সুবোধ নামিয়া যাইতেছিল। মলিনা এদিক-ওদিক

তাকাইয়া চুপি চুপি বলিল—দেখুন আপনি…আপনি ওঁর সঙ্গে আর বেড়াবেন না। ভারি বিপদে পড়বেন একদিন।

ঘরে ফিরিয়া সুবোধের সেদিন চোখে জল আসিয়াছিল। অকারণে চোখে জল!

বার-বাড়ীর যে দিকটা প্রায় খালিই পড়িয়া থাকে, সেখানে সেদিন সুবোধ চুপ করিয়া বসিয়া ছিল।

তখন সন্ধ্যা।

হাঁপাইতে হাঁপাইতে চন্দ্রা আসিয়া বলিল—বসে আছিস্ এখানে? বড় বিপদ যে!

তাহার ভয়-ব্যাকুল আলুথালু অবস্থার দিকে চাহিয়া সুবোধ বলিল—কি রে?

ভানু কেমন কচ্ছে, হয়ত বাঁচবে না। শ্বাস আরম্ভ হয়েছে।

অমন হয়েছিল ত দু'তিনবার! আবার ত—

না, না—সেদিন আমার সঙ্গে ঝগড়ার পর থেকে কেমন যেন—

বাড়ীতে পুরুষ মানুষ কেহই নাই। ইস্কুল কলেজের ছুটি ফুরাইতে ছেলেরা শহরের বাসায় চলিয়া গেছে। বড় কর্ত্তা গেছেন শিষ্যবাড়ী। মেজ গেছেন মামলার তদ্বির করিতে কলিকাতায়; ফিরিতে আরও দুএকদিন। ওদিককার বড়-বৌ আর ছোট-বৌ ছেলেমেয়ে লইয়া ভাইয়ের সঙ্গে গেছেন তীর্থ করিতে।

সুবোধ দরজার কাছে আসিয়া দাঁড়াইল। চন্দ্রা শুধু মুমূর্ষু ভানুর প্রতি নিঃশব্দে চাহিয়া কাঠের মত দাঁড়াইয়া রহিল।

কাছে গিয়া চন্দ্রা দেখিল—মুখ গুঁজিয়া মরিয়া আছে।

চন্দ্রা শুধু বলিল—এখন উপায় ?

তাই ত !

নিয়ে যাবার লোক ত কোথাও—। খবরই বা কাকে দিই ?

সুবোধ কি ভাবিয়া বলিল—যদি রাজি হস্ ত বলি ।

কি ?

দাদাকে খবর দেবো ? ওই কলাবাগানের—

সে কি রে ? এ বাড়ীর মড়া সে ছোঁবে ? এঁরা এসে বলবেন কি ; যদি জাতে ঠেলে আমাদের ?—তাছাড়া যে শত্রুতা করা হয়েছে তাদের সঙ্গে, আমাদের সাহায্যে সে আসবে কেন ?

সে রকম লোক সে নয় !

খানিক ভাবিয়া চন্দ্রা বলিল—তবে দেখ ভাই। যদি সে আসে দয়া করে'।

সুবোধ বাহির হইয়া গেল।—মড়া আগলাইয়া চন্দ্রা সেইখানে বসিয়া রহিল।

খানিকক্ষণ পরে মানুষের সাড়া পাইয়া চন্দ্রা নড়িয়া উঠিল। মাথায় ঘোমটা টানিয়া সে একপাশে উঠিয়া হেঁট হইয়া দাঁড়াইল।

দাদা হেলিতে দুলিতে ঘরের ভিতর আসিয়া ঢুকিল। তারপর অনুমানে চন্দ্রার দিকে ফিরিয়া হাসিয়া বলিল—ভায়া গেলেন ডোম পাড়ায় পালঙ্কের সন্ধানে। শুনলাম সবই—এই জড়পিণ্ডটিকে জয়যাত্রায় নিয়ে যেতে হবে ! বেশ বেশ—এটা আমার চিরদিনের অভ্যেস।

মাথা হেঁট করিয়া চন্দ্রা সবিনয়ে বলিল—আপনার প্রতি অত্যন্ত অবিচার করা হয়েছে ; কিন্তু যে উপকার আজ পেলাম—

মুখের একটা শব্দ করিয়া দাদা বলিল—মানুষ আর কি অন্যায়

কর্ব্বে আমার উপর, কতটুকু তার শক্তি ! আর উপকার ? ওটা আমি খুব পারি।

তামাসা করিবার উপযুক্ত সময় বটে !

হঠাৎ গা ঝাড়া দিয়া দাদা কহিল—নিন, মাথার দিকটা ধরুন—আমি ধরছি পায়ের দিকটা—চ্যাং-দোলা করে বাইরে নিয়ে যাওয়া যাক্ ততক্ষণ !

চন্দ্রা সরিয়া আসিয়া শবদেহটির মাথার দিকটা তুলিয়া ধরিতেই—

আলো পড়িয়াছিল দুইজনেরই মুখে।

অকস্মাৎ চন্দ্রার দৃষ্টি পড়িল তাহার মুখের উপর।

চলুন—নিয়ে যাই ; দেরি কচ্ছেন কেন ? এর পর আবার,—

চোখ নামাইয়া কাঁপিতে কাঁপিতে চন্দ্রা মৃতের মাথার দিকটা পুনরায় ধরিতেই দাদা খানিক হাসিল।

হাসিয়া কহিল—পূর্ব্ব স্মৃতির আলোড়ন—না চন্দ্রা ?

চন্দ্রা চমকিয়া উঠিল। বলিল—কাকে কি বলছেন ?

* * *

খানিক বাহিরে ঘুরিয়া আসিয়া দাদা বলিল—তোমাকে হঠাৎ তখন ছুঁয়ে ফেললাম—না ? না ছুঁলেই ভাল হত চন্দ্রা, এ জীবনে অনেক পাপ করেছি।

অবরুদ্ধ কণ্ঠে চন্দ্রা শুধু বলিল—আপনি কবে যাবেন এ পাড়া থেকে ? কাল সকালেই না হয়—

শবদাহ শেষ করিয়া স্বপ্নাবিষ্টের মত দুইজনে শেষরাত্রে ফিরিতেছিল।

দাদা ডাকিল—সুবোধ ?

সুবোধ মুখ তুলিল।

আজ আমার জীবনের রহস্যটি তোমায় শোনাবার দিন ছিল, কিন্তু কথা বলতে পাচ্ছিনে, ভাই।

তাহলে কাল শুনবো। বলবেন ত ?

দাদা চুপ করিয়া পথ চলিতে লাগিল।

তার পরদিন। বেলা তখন অনেক। কলাবাগানে সেই বাড়ীর উপর তলাকার নির্জ্জন ঘরে সুবোধ চুপ করিয়া বসিয়া ছিল।

মলিনাকে লইয়া দাদা কখন চলিয়া গিয়াছে। যাইবার সময় তাহাকে একবার বলিয়াও যায় নাই।

পায়ের শব্দ পাইয়া মুখ তুলিতেই সুবোধ দেখিতে পাইল—চন্দ্রা !

চন্দ্রা থমকিয়া দাঁড়াইল। বলিল—তুই এখানে ? খুঁজছিলাম যে ! খবর পেলাম। এরা চলে গেছে বুঝি ? এমন ভাঙা বাড়ীতে ছিল কি করে ?

কোনও মতে সে আপনার মুখভাবকে গোপন করিতে চেষ্টা করিল।

ওকি—যাস্ কোথা ?

খুঁজতে ?

কাকে খুঁজতে ?

দাদাকে। তার শেষ কথাটা শুনতেই হবে। যেখানেই সে থাকুক —আমি তাকে,—

চন্দ্রা কহিল—যদি না পাস্ ?

না পাই, আর ফিরবো না।

তাড়াতাড়ি সে পথে নামিয়া আসিল।

রৌদ্রদগ্ধ দীর্ঘ পথ। বৈরাগীর মত উদাসীন। কিন্তু তাহার সেই বিস্তৃত বাহুর আড়ালে এই ছেলেটি হয়ত চিরদিনের মত আপনাকে হারাইয়া ফেলিল।

* * *

দিনকয়েক বাদে কাহারা দাদাকে খুঁজিতে আসিয়াছিল। অনেকে বলে পুলিশের লোক। কেউ কেউ বলে, গোয়েন্দা! একটা জালিয়াতি আসামী না কি এই পাঁড়ায় কোথায় আসিয়া লুকাইয়া ছিল। কেউ বলে—এ তারই কাজ।

বার বার মাথা নাড়িয়া চন্দ্রা বলিল—না, না—কিছুতেই না; আমি জানি সে—

বাসুর পিসি বলে—না বৌমা, এ সেই ঝাঁকড়া-চুলোরই কাজ।

চন্দ্রা আম্‌তা আম্‌তা করিয়া বলে—সত্যি? তা হলে কিন্তু—এ যে ভারি, ছি ছি—

## দরদী

মুখুজ্যে গলির সাত নম্বর বাড়ীটায় সব শুদ্ধ পাঁচ ঘর ভাড়াটে থাকে। গলির শেষের দিকে এক কোণে সে বাড়ীখানা, সাধারণের যাতায়াত সে গলিতে হয় না,—একদিক বন্ধ। বাড়ীখানা অতি জীর্ণ; ছেঁড়া কাঁথায় তালি মারার মত মাঝে মাঝে বালির কাজ করা। চুণকাম কবে যে কোথায় করা হইয়াছিল তার ঠিক নাই, সুতরাং অতগুলি তালির মধ্য দিয়া বাড়ীখানির কি বর্ণ তা বোঝা শক্ত। বাড়ী-

খানার সুমুখেই দুইটা আস্তাবল, তাহার ওপাশে একখানা বড় লোকের বাড়ী। এ বাড়ীখানা ছাড়া সবগুলিরই সদর দরজা রাস্তার উপর, সুতরাং তাহাদের পিছনে এই বাড়ীটার সুমুখে যত আবর্জ্জনা দিন-রাত জমা থাকে। মাঝে মাঝে এমনও দেখা গিয়াছে পাশের বাড়ীর ঝি-চাকরেরা জঞ্জাল ছুঁড়িয়া ফেলিয়া ইহার নীচের ঘরের বিবর্ণ জান্‌লা কপাটগুলা নোংরা করিয়া রাখিয়াছে। কখনও কেহ কিছু আপত্তি করিলে তাহারা নাক সিঁটকাইয়া বলে, নরুকে পোকার তেজ দেখ—

নীচের দুপাশের ঘরগুলা রাস্তা হইতে দুহাত নীচে এবং আলো হাওয়া না পাইয়া যেমন অন্ধকার তেমনি স্যাঁত-সেঁতে। আস্তাবলের আবর্জ্জনা আর সুমুখের আঁস্তাকুড়ের দুর্গন্ধে সদা সর্ব্বদা মাছি ভন্ ভন্ করে, রাস্তার ঘেয়ো কুকুর খাবার খুঁজিতে ভিতরে চলিয়া আসে, আস্তাবলের মুরগীগুলা পাঁচিলে উড়িয়া বসে। বড় বড় ইঁদুরের দৌরাত্ম্যে টেঁকা যায় না।

ডান দিকের অন্ধকার খুপ্‌রিটায় একটা লোক খঞ্জনি বাজাইয়া দিন-রাত কীর্ত্তন করে, বউটাকে অকারণ গালাগালি দেয়, প্রহার করে।

বাঁ দিকের ঘরটায় পাল্কীর বেহারা জগবন্ধু ও তার ভাই থাকে। তারা রাত্রিতে বাড়ী আসে, সকাল না হইতেই চলিয়া যায়। ঘরে তালা বন্ধ থাকে আর মাটির উনুনটা কালিঝুলি মাখিয়া বাহিরে পড়িয়া থাকে।

দোতলার পিছন দিকে অবিনাশবাবুরা থাকেন। তিনি আপিসের কেরাণী, দশটা ছয়টায় কাজ। কষ্টে সংসার চলে। বউ ভামিনী বাপের বাড়ী হইতে ম্যালেরিয়া আনিয়াছে, আজকাল কালাজ্বরে দাঁড়াইয়াছে। সংসার দেখিবার মত লোক ঐ এক ছোট বোন সুলক্ষণা। ছোট বলিয়া সে ছোট নয়, বিবাহ হইয়া গিয়াছে। স্বামী রমণী

অপদার্থ, চাকরী বাকরির ঠিক নেই, রোজগার কখনও করে, কখনও করে না। কোথায় একটা বাসায় থাকে, মাঝে মাঝে আসে। সুলক্ষণাকে লইয়া যাইবার নামও করে না, থাকিবার খরচা একটি আধলাও দেয় না। অত্যন্ত আর্থিক কষ্ট বশতঃ যদি সুলক্ষণা কখনও কিছু চায় সে বলে, মাস কাবারে দোবো। বলিয়া চলিয়া যায়, আর সহজে আসে না।

অবিনাশবাবুর উপরের ছোট্ট দালানের মাঝামাঝি একটা কঞ্চির বেড়া। মাঝে ক্ষুদ্র একটি দরজা। ওধারে ধনুবাবু ও তাঁর ভাই অতুল থাকে। ধনুবাবু হোমিওপ্যাথ ডাক্তার, অর্থাৎ এক বাক্স ঔষধ ও একখানি বই তাঁহার নিজস্ব আছে। সময়েঅসময়ে তিনি লোককে ঔষধ বিতরণ করেন। তাঁর ঔষধে রোগ ভাল না হইলে তিনি বলেন শিবের অসাধ্য। ভাল হইলে বলেন, আমি জানি আমার এক ফোঁটা ওষুধ কারো পেটে পড়লে যমও ফিরে যায়—হুঁঃ!

ধনুবাবু দিনের বেলায় স্কুলের মাষ্টারী করেন, বিকালে বাড়ী ফেরেন। তিনি বিয়ে করেন নি। তাঁর ছোট ভাই অতুলের বয়স অল্প, একটা পাশ করিয়াছে। এখন খবরের কাগজ পড়ে, গান গায়, আর জান্‌লার ধারে বসিয়া কবিতা লেখে, অর্থাৎ বেকার। ধনুবাবু রোজই বলেন, পনের কুড়ি টাকার একটা যা তা চাকরী জোটাতে পাল্লিনে?

উত্তরে অতুল কিছু বলে না, শুধু চুপ করিয়া হাসে। একদিন সে কবিতা লিখিতে লিখিতে মুখ তুলিয়া দাদাকে বলিল, কই আর পাচ্ছি দাদা!

—কিন্তু

—কিন্তু কি? তুমি বুঝি খেতে দিতে পাচ্ছ না?

ধনুবাবু ঠাস্ করিয়া তার গালে এক চড় মারিয়া বলিলেন, তার জন্যে কি বলচি হতভাগা ? চাকরী হ'লে তোর একটি বিয়ে দিয়ে যে চলে যাই—

অতুল হো হো করিয়া হাসিয়া বলিল, ওঃ, তাই জন্যে, কিন্তু তুমি কোথায় যাবে ?

ধনুবাবু মাথা চুলকাইয়া চলিয়া যাইতে যাইতে বলিলেন, তাই ত যাবই বা কোথায়, কিন্তু—

এমনি ভাবে তাহাদের দিন যায়।

দোতলার সুমুখ দিকে বাড়ীওয়ালা ও তাঁর দ্বিতীয় পক্ষের স্ত্রী হরিপ্রিয়া থাকেন। দ্বিতীয়পক্ষ-সুলভ সব গুণগুলিই হরিপ্রিয়াতে বর্ত্তমান। তাঁহার সন্তানাদিও কিছু হয় নাই। নীচে যে বোষ্টমটি থাকে তার নাম প্রেমানন্দ! তার গলায় কণ্ঠি, নাকে তিলক, মাথায় টিকি এবং চক্ষে মাদকতা প্রভৃতি সব লক্ষণগুলিই আছে। খোঁচা-খোঁচা দাড়ী এবং মাথায় কয়েক গাছা চুল পাকিয়া গিয়াছে। দু'মাসের ভাড়া তাহার নিকট পাওয়া যায় নাই। তাই সেদিন সকাল বেলা হরিপ্রিয়া বোষ্টমটিকে গালাগালি দিয়া সমস্ত বাড়ীখানা মাথায় করিয়া তুলিতেছিল।

বিনয়বাবু তখন বিছানা হইতে উঠিয়া বাসিমুখেই চা খাইতেছিলেন, সহসা স্ত্রীর কাঁসার ন্যায় কণ্ঠস্বর শুনিয়া বাহিরে আসিলেন।

তাহার চীৎকারে ওধারে অতুল বাহিরে আসিয়া মুখ বাড়াইয়া ইঙ্গিতে বলিল, কি হ'ল বিনয়বাবু ?

বিনয়বাবু চায়ের বাটী শেষ করিয়া দক্ষিণ হস্তের তর্জ্জণী ও বৃদ্ধাঙ্গুষ্ঠ পীড়ন করিয়া বলিলেন "ভাড়া,—ভাড়া দেয় না ওই বোষ্টমটা তাই

উঠিয়ে দিতে হবে। তোমার দাদার কাছেও এ মাসের ভাড়া—দাঁড়াও আসচি”,—বলিতে বলিতে চায়ের বাটীটা রাখিয়া তাড়াতাড়ি কি কাজে চলিয়া গেলেন।

অতুল দাঁড়াইয়া রহিল। নীচের দিকে একবার চাহিয়া দেখিল, সকাল বেলাতেও সূর্য্যের আলোক সেখানে প্রবেশ করিতে পায় নাই। উঠানে সমস্ত বাড়ীটার আবর্জ্জনা জমা হইয়া রহিয়াছে, কেহ পরিষ্কার করিবার নামও করে না, ফিরিয়াও তাকায় না। নীচে যে ঘরটায় বোষ্টমটা থাকে সেটার দুয়ার খোলা এবং তাহারই নিকট হইতে মৃদু মৃদু কড়া মাজার শব্দ আসিতেছে। অতুল এ দিকে বড় একটা তাকায় না, সে উপরে আপন ঘরটাতেই সদা সর্ব্বদা বসিয়া থাকে এবং বাহিরে যাইবার সময়ও কোনও দিকে খেয়াল না করিয়া চলিয়া যায়। আজ দেখিল সেখানে পাশাপাশি আরও দুই তিনটা ঘর খালি পড়িয়া রহিয়াছে এবং বাড়ীর বাহিরে ‘ঘড় ভাড়া’ লেখা সত্বেও কেন যে সে ঘর কয়খানার ভাড়া অদ্যাপি হয় নাই তাহা আজ এই ঘরগুলার অবস্থা দেখিয়া স্পষ্ট বুঝিতে পারিল,—এমান অন্ধকার এবং অব্যবহার্য্য। দেখিয়া তাহার নিজেরই দম বন্ধ হইবার উপক্রম হইল।

এতক্ষণ যেখানে কড়া মাজার শব্দ হইতেছিল সেখান হইতে একটি মেয়ে কোমরে কাপড় জড়াইয়া একটা ভাঙ্গা চেঙ্গারি ও একখানা টিনের টুক্‌রা লইয়া বাহির হইয়া আসিল। সে অতুলকে দেখিতে পায় নাই সুতরাং আপন মনে টিনের পাতাখানা দিয়া উঠানের সমস্ত জঞ্জাল জড়ো করিতে লাগিল। অতুল আর স্থির থাকিতে পারিল না, বলিল, ওকি ছি ছি আপনি ওতে হাত দেবেন না, ও মেথরে পরিষ্কার করবে।

মেয়েটি তাহাকে দেখিয়াই দ্রুতপদে অন্তরালে চলিয়া গেল। একটু

পরে পুনরায় সে বাহিরে আসিয়া মুখ তুলিয়া বলিল, আপনি দাঁড়িয়ে আছেন, আর কেউ নয়—বলিয়া সে আবার জঞ্জাল তুলিবার উপক্রম করিল।

অতুল বলিল, না না আপনি হাত দেবেন না, হাত নোংরা হয়ে যাবে—

করুণ হাসি হাসিয়া মেয়েটি বলিল, আপনারা ওপরে থাকেন কিন্তু দুর্গন্ধ ত আমায় সইতে হয়!

তা বলে মেথরের কাজ কি আপনার করা উচিত?

কি করি বলুন, মেথরের মতন আছি যখন, তখন—বলিয়া সে আবার একটু হাসিয়া কাজে মন দিল।

অতুল একটু চুপ করিয়া থাকিয়া বলিল, আপনার স্বামী কোথায়? দুদিন আসেন নি, তাই বিনয়বাবু, না—না, তাঁর স্ত্রী রাগ কচ্ছিলেন। তিনি কোথায়?

মেয়েটি ম্লানমুখ তুলিয়া বলিল, তা ত জানি না, আমায় ত বলে যান না।

অতুল কি উত্তর দিতেছিল, পিছনে বেড়ার পাশ হইতে অবিনাশ-বাবু বলিলেন, ওহে অতুল!

—আজ্ঞে, বলিয়া অতুল মুখ ফিরাইল।

—নীচে ওদের সঙ্গে অত কথা কয়ো না ভাই, লোকে নিন্দে করবে।

অতুল অপ্রস্তুত হইয়া বলিল, আমি কিছু বলি নি ত?

সে আমি জানি তুমি কিছু বলনি কিন্তু কথাবার্ত্তা বেশী কয়ো না ভাই, ওর স্বামী লোকটি সুবিধের নয়। আমরা যেমন আছি থাকি, ওরা যেমন আছে থাক্—ফুরিয়ে গেল। সংসারে কে কার অত খোঁজ

নেয়? বলিয়া অবিনাশবাবু বাজারের ছোট থলেটি লইয়া রান্না ঘরের দিকে চলিয়া গেলেন।

ভামিনীর ঘরে তখনও বাসি পাট হয় নাই। একা সুলক্ষণা সব-দিক সামলাইতে পারে না। দেশলাইয়ের পোড়া কাঠি, কাগজের ছাই, ন্যাকড়ার টুক্‌রা, সাবুর ফোঁটা ইত্যাদিতে ঘরের মেঝেটা পরিপূর্ণ। পা বাড়াইবার জো নাই। জান্‌লাগুলা কাল রাত হইতে বন্ধ থাকায় এবং জ্বরো রোগীর নিশ্বাসে ঘরখানা যেমন দুর্গন্ধময় তেমনি অন্ধকার। অবিনাশ তাড়াতাড়ি জান্‌লাগুলা খুলিয়া দিলেন ও নরক-সদৃশ্য মেঝের আবর্জ্জনাগুলা তুলিয়া সেই জানালা দিয়া ফেলিয়া দিয়া হাত ধুইয়া আসিলেন। ভামিনী তখন কাঁথা মুড়ি দিয়া অচৈতন্য অবস্থায় পড়িয়া-ছিল। অবিনাশ ডাকিলেন সাঁড়া পাইলেন না। আবার ডাকিলেন, তখন ভামিনী মুখের কাপড়টা একটু সরাইয়া চোখ খুলিল। জ্বরে জ্বরে তাহার মুখখানা কুৎসিত হইয়া উঠিয়াছে, মাথায় চুল নাই, যে কগাছি আছে তাহাও কালাজ্বরে কোঁকৃড়াইয়া বিশ্রী হইয়া উঠিয়াছে। চোখ দুইটা কোলের ভিতর বসিয়া গিয়াছে, মুখখানা রোগা হইয়া গালের উপরকার দুইটা হাড় বাহির হইয়া পড়িয়াছে।

কাঁথাখানা সে গায়ের উপর হইতে সরাইয়া দিয়া একটা তপ্ত নিশ্বাস ফেলিয়া বলিল উঃ, বাবারে কি গরম, একটু জল দাও ত?

অবিনাশ জল আনিয়া তাহার মুখে দিলেন। দু'ঢোক খাইয়া সে বলিল, আপিস যাবে না?

যাব, তুমি কেমন আছ?

ভামিনী কি বলিতে যাইতেছিল কিন্তু কথা আট্‌কাইয়া গেল এবং তৎক্ষণাৎ সেই জীর্ণ রক্তহীন দৃষ্টি হইতে জল বাহির হইয়া আসিল।

চোখ মুছিবার শক্তি নাই, তাই বালিশের ভিতর মুখ গুঁজিয়া সে বলিল, যাও আপিস যাও, পরের চাকরী।

অবিনাশ তাহার এ অভিমান বুঝিলেন, কিন্তু সান্ত্বনা দিবার মত কোনও কথাই তাহার মুখ দিয়া বাহির হইল না, তাই বলিলেন, অসুখ আর কার না হয় ভামিনী! কিন্তু ওষুধ কিন্‌তে হলেও ত পয়সার দরকার? সেই পয়সার জন্যেই আমায় বেরোতে হবে ত। বলিয়া স্ত্রীর মাথায় একবার হাতটা দিয়া দেখিলেন, জ্বরে গা পুড়িয়া যাইতেছে। আজ ক'দিন হইল এই জ্বর সামান রহিয়াছে। ডাক্তারকে বলা হইয়াছিল, তিনি ঔষধের ফর্দ্দ দিয়াছেন কিন্তু পয়সা নাই। তাই আপাততঃ ধন্বুবাবুর চিকিৎসাই চলিতেছিল।

( ২ )

সেই দিন অপরাহ্ণে প্রেমানন্দ ফিরিল, ঘরের দুয়ারের কাছে আসিয়া বলিল, আলো জ্বালিস নি কেন? অন্ধকারে কিছু দেখা যায় না যে।

সত্যি, কিছুই দেখা যায় না, তার উপর প্রেমানন্দের একটি চক্ষু আবার গেল বছর নষ্ট হইয়া গিয়াছে। সে অনেক কথা। তখন সে নবদ্বীপে থাকে। তারপর থেকে অনেক দুষ্ট ছেলে আজও তাহাকে দেখিলেই বলে, ওগো কানা গোঁসাই, তোমার রাধা কই,—। উত্তর না পাইয়া আবার সে ডাকিল, সুমতি কোথা গেলি?

রান্নাঘরের পিছনে সেই নোংরা জায়গাটায় বসিয়া এতক্ষণ সুমতি ঘুঁটে এবং কয়লার অভাবে কাঠ কাটিতেছিল। কিন্তু অত্যন্ত অন্ধকার হওয়ায় হাতের দা'য়ের একটা কোপ কাঠে না পড়িয়া তাহার একটা আঙ্গুলের উপর লাগিয়া গিয়াছিল ও সঙ্গে সঙ্গে এমনি ফিন্‌কি দিয়া রক্ত

পড়িতেছিল যে প্রথম ডাকে অসহ্য যন্ত্রণায় সে সাড়া দিতে পারে নাই, কান্নায় গলা বুজিয়া গিয়াছিল। এইবার আস্তে আস্তে বলিল, যাই।

একটা কুৎসিত মুখভঙ্গী করিয়া প্রেমানন্দ বলিল, গলায় মধু মাখিয়ে বল্লেন যাই, আলোটা জ্বালে কে হতভাগা মাগী? আচ্ছা এক নচ্ছার ছুঁড়ী জোটানো হয়েছে—দেখ্ মার না দিলে দোরস্ত থাকে না—বলিতে বলিতে সে ঘরের ভিতর ঢুকিয়া অবেলায় ভাঙ্গা হাটের কতকগুলা আনাজ তরকারী নামাইয়া রাখিল।

সুমতি সুমুখে আসিয়া দাঁড়াইতেই সে বলিল, আজ ভাড়ার কথা কিছু বলেছিল?

হ্যাঁ ওঁরা বকছিলেন।

তাত জানি, তুই আমার ঘাড়ে না চাপলে কি আজ আমার এ দুর্দ্দশা হত? রান্না হয়েছিল?

না, চাল ছিল না তাই—

আবার তেমনি মুখভঙ্গি করিয়া প্রেমানন্দ বলিল, চাল ছিল না—থাকে না কেন? আমি ত দু'দিন বাড়ী নেই। বাইরে চাল বেচে আসিস্ কিনা সত্যি বল্, তোর ওপর আমার আরও একদিন সন্দ' হ'য়েছিল। বাইরে কারো সঙ্গে, কি ওপরকার ওই অত্‌লোটার সঙ্গে বুঝি তোর—

কথা শেষ হইল না। সুমতি যেমন আসিয়াছিল তেমনি ভাবেই চলিয়া গেল, যাইবার সময় দালানের ঘুলঘুলি হইতে দেশ্‌লাইটা ঠক্ করিয়া ফেলিয়া দিয়া গেল।

শীতের দিন। অল্প বেলাটুকুর মধ্যে সকলেই কুয়া হইতে জল তুলিয়া আপন আপন কাজ সারিয়া খাবার জল লইয়া উপরে চলিয়া যায়।

সুতরাং সন্ধ্যার সময়েই সুমতি হাত পা নাড়িতে পায়। তখন ঘর ধোয়া, বাসন মাজা, কাপড় কাচা ইত্যাদি করে। আর সেই এক ভোর বেলা, তখন কাকও ডাকে না; বিছানা হইতে উঠিয়া শীতে হি হি করিতে করিতে গায়ে সেই অনেকদিনকার ছেঁড়া কাপড়টুকু জড়াইয়া তাহাকে কাজ সারিয়া লইতে হয়। কোনও দিন ইহার ব্যতিক্রম হইলেই প্রেমানন্দের মোটা কঞ্চিটি অন্ততঃ বার দশেক তার পিঠে পড়ে। আজও ইহার ব্যতিক্রম হইল না। সন্ধ্যা হইয়া গেল, সঙ্গে সঙ্গে এই অপরিসর পোড়ো বাড়ীর তলাটিতে যমপুরীর মত অন্ধকার যেন জমাট বাঁধিতে লাগিল। তা হউক, যাহারা নরকে বাস করে তাদের আর আলোর প্রয়োজন কি! সুমতি তাড়াতাড়ি বাসন কয়খানা মাজিতে বসিয়া গেল। নোংরা জায়গার বড় বড় মশাগুলা গায়ে পিঠে বসিয়া কামড়াইতে লাগিল, তাহাতে হুঁস রহিল না, কেবল বাঁ হাতের আঙ্গুলটার অসহ্য যন্ত্রণায় অথবা আরও কোনও কারণে চোখের কোণ দিয়া অবাধ্য তপ্ত অশ্রু গাল বহিয়া কেবল ঝরিয়া পড়িতে লাগিল।

পরদিন সকালেই হরিপ্রিয়া কতকগুলি বাসন লইয়া নামিতে নামিতে বলিল, ওগো, ও গোঁসাই?

প্রেমানন্দ তখন উচ্চ বিকট স্বরে কীর্ত্তন ধরিয়াছিল, "মরিলে তুলিয়ে রেখো তমালেরি ডালে"—সহসা পরিচিত স্বর শুনিয়া বলিল, আজ্ঞে করুন—বলিয়া বাহিরে আসিল।

হরিপ্রিয়া মাটীতে বাসন নামাইয়া বলিল, গান কচ্ছ ত খুব, সকাল থেকেই শুন্‌চি, কিন্তু ভাড়াটা না দিলে চলে কি করে?

প্রেমানন্দ তাহার প্রেমাশ্রু মুছিয়া গদগদ কণ্ঠে বলিল, মা আমি তব দাস—ভাড়ার কথা বল্‌লে আপনার অপমান হয়, বলুন প্রণামি।

আচ্ছা তাই না হয় হল' কিন্তু—

আপনার পদে এই মিনতি মা, আর তিনটি দিন আমায় ভিক্ষে দেওয়া হ'ক, আমার সংসারে বড় দুরবস্থা, খেতে পাইনি মা,—আর তিনটি দিন সবুর করুন, এই আপনার শ্রীপদে পড়ে বলচি—বলিয়া সে অগ্রসর হইয়া আসিল।

হরিপ্রিয়া হাঁ হাঁ করিয়া বলিল,—থাক্ থাক্, ও কথা বলতে নেই আপনি বোষ্টম, পেন্নাম হই, কি জানেন, বাবু ও সব ভাল বাসেন না, তাই বলা। হরিপ্রিয়া এই সামান্য কথাটিতেই জল হইয়া গিয়াছিল।

প্রেমানন্দ মরিয়া হইয়া উঠিয়াছিল, বলিল, বাবু ত আপনিই দেবী, আপনার শ্রীঅঙ্গে বাবু যে মিশে আছেন, শ্রীরাধা যে শ্রীকৃষ্ণময়, বলিতে বলিতে সে গান ধরিয়া দিল, "লাখ লাখ যুগ হিয়ে হিয়ে রাখনু"—

আচ্ছা থাক, আমি বল্‌ব বাবুকে—

উপরে অতুল এই অভিনয় দেখিয়া হাসিয়া লুটাইয়া পড়িতেছিল।

তাই বল মা আমার, আমরা তোমার দাসদাসী। বলিয়া প্রেমানন্দ ঘরে ঢুকিয়া আবার গান ধরিল, "মরিলে তুলিয়ে রেখো—"।

বারান্দার ধার হইতে সরিয়া গিয়া বেড়ার দরজা ঠেলিয়া এধারে আসিয়া অতুল বলিল, দিদি মজা দেখলে ?

সুলক্ষণা বলিল, কি ভাই ? অতুল সুলক্ষণাকে দিদি বলিত।

ওই গোঁসাই কেমন গিন্নী বউকে ভুলিয়ে দিলে।

হ্যাঁ শুনেছি, লোকটা বড় পাজী। বলিয়া আরও কিছু বলিতে গিয়া সহসা চুপ করিয়া সে অতুলের মুখের দিকে চাহিল।

অতুল কিছু বুঝিল না, বলিল, কেমন, বেশ মজা করলে ত ?

—হুঁ।

ওর বউটি কিন্তু খুব শান্ত দিদি, খুব ভাল।

তুমি কি করে জান্‌লে ?

আমার সঙ্গে আলাপ হয়েছে যে।

মুখ তুলিয়া সুলক্ষণা বলিল, তোমার সঙ্গে ? তুমি ওর সঙ্গে কথা কও ?

অতুল হাসিয়া বলিল, কেন ও কি মানুষ নয় ?

আমি কিন্তু কথা কই না ভাই।

অতুল মুখ ফিরাইল। নীচের কাঠের ধোঁয়ায় তখন এ দিকটা আঁধার হইয়া গিয়াছে। কি একটা কথা বলিবার সে চেষ্টা করিতেছিল।

সুলক্ষণা বলিল, ও লোকটা ওর স্বামী নয়, ওদের বিয়েও হয়নি' দু'জনে দেশ ছেড়ে এখানে চলে এসেছে।

অতুল মনে মনে চমকিয়া উঠিল এবং নিমেষে সমস্ত ব্যাপারটা তলাইয়া বুঝিয়া এই লজ্জাকর প্রসঙ্গটা দিদির কাছে চাপা দিবার জন্য বলিল, বড়দা এখনও কাজে বেরোন নি ?

না, তিনি বাজারে গেছেন।

ওঃ, বলিয়া অতুল আর দাঁড়াইল না, এধারে চলিয়া আসিল।

ধনু বাবু তখন একটা হোমিওপ্যাথির বই লইয়া পাতা উল্টাইতে ছিলেন, ভাইকে দেখিয়া বলিলেন, কাল সে চাকরীটার সন্ধানে গিছলি ?

হ্যাঁ।

কি হল ?

নেবেনা বললে। বলিয়া অতুল লম্বা হইয়া দাদার পিঠের কাছে শুইয়া পড়িল।

ধনুবাবু খানিকক্ষণ পরে বলিলেন, ব্যবসা করবি ?

করব।

কিন্তু কিসের ব্যবসা করা যায় ?

কেন শুঁটকী মাছের ? আজকাল বাজারে খুব চলন দাদা—বলিয়া হো হো করিয়া অতুল হাসিয়া উঠিল। ধনুবাবু ভাইয়ের দুষ্টামীর জ্বালায় আর সেখানে বসিলেন না, রান্নাঘরে চলিয়া গেলেন। তিনি নিজেই রাঁধেন। অতুল বিমর্ষভাবে শুইয়া শুইয়া সুমতির কথা ভাবিতে লাগিল।

( ৩ )

শনিবার। সকাল সকাল আফিস হইতে ফিরিয়াই অবিনাশ বলিলেন, তোর বৌদি কেমন আছে রে ?

সুলক্ষণা বলিল, ভাল নেই।

সে কি কাল্‌কে ত—

আজ আর কোনও কথা কইতে পাচ্ছে না, চোখ দিয়ে জল পড়চে আর অঘোরে শুয়ে আছে।

তাই ত, পয়সাও নেই যে ডাক্তার আনি, দেখি। বলিয়া তিনি আস্তে আস্তে উঠিয়া আসিলেন। ঘরে আসিয়া ভামিনীকে পরীক্ষা করিয়া বুঝিতে পারিলেন যে, ডাক্তার না দেখাইলে সারা জীবনের মত একটা দুঃখ থাকিয়া যাইবে, অথচ উপস্থিত যে কি করা উচিত তাহাও তিনি বুঝিতে পারিলেন না। অস্ফুটকণ্ঠে ডাকিলেন, সুলি ?

সুলক্ষণা আসিয়া মাটিতে বসিয়া পড়িতেই তিনি বলিলেন, রমণী কিছু দিতে পারবে না ?

তীক্ষ্ণকণ্ঠে সুলক্ষণা বলিল, তা আমি কি করে জানব।

কিসে কি হইল ! অবিনাশ বুঝিলেন, ভগিনী বুঝি তাঁহারই উপর

বিরক্ত হইল। চট্ করিয়া তাঁহার মাথায় ভূত চাপিয়া গেল, চীৎকার করিয়া তিনি বলিলেন, না জান্‌লে চলে কি করে! একটা পয়সা ত কখনও দেয় না, এত দিন রইচিস্ তার খরচও দেয় না, আমার কাছে ক'টা টাকা ধার নিয়েছিল তাও ত উপুড়-হস্ত করে না। কোন্ সাহসে তুই তার হ'য়ে ওকালতি করিস্? লজ্জা করে না?

সুলক্ষণাও জ্বলিয়া উঠিয়া বলিল, তোমারও লজ্জা করে না তার কাছে আমার খরচ চাইতে? আমি যেমন খাচ্ছি পরছি তেমনি তোমার সংসারে খেটেও দিচ্ছি, একটা ঝি রাখলেও ত তার খরচ—।

অবিনাশ তেমনি ভাবেই বলিয়া ফেলিলেন, এ অবস্থায় আমার ঝি রাখবার কথা নয়।

সুলক্ষণার চোখে জল আসিয়াছিল, কিন্তু শেষের কথাটা শুনিয়াই সে উঠিয়া দাঁড়াইয়া বলিল, আমায় তাড়িয়ে দিচ্ছ? বলিয়া দ্রুতপদে নিজের ঘরে চলিয়া গেল এবং কি করিবে কিছুই বুঝিতে না পারিয়া মুখে হাত চাপা দিয়া কাঁদিতে লাগিল।

অতুল ঘরের মধ্যে বসিয়া ইহাদের দু' একটা কথা শুনিতে পাইয়াছিল, তাই আস্তে আস্তে বেড়ার দরজার কাছে দাঁড়াইয়া যখন দেখিল সুলক্ষণা কাঁদিতেছে, তখন সে আর স্থির থাকিতে পারিল না, কাছে আসিয়া বলিল, কি হ'ল দিদি?

দিদি উত্তর দিল না। অতুল দেওয়ালের দিকে ফিরাইল। ঘরের ভিতর কিছু কোথাও নাই। শুধু একধারে একখানা ছেঁড়া মাদুর ও একটা পুরাতন বালিস। দু'ধারে দু তিনটা মেটে হাঁড়ি—মুখ খোলা পড়িয়া আছে, তাহাতেও কিছু নাই,—শূন্য। সেই দিকে চাহিয়া অতুল বলিল, কেঁদো না দিদি?

স্থলক্ষণা আপন কোলের ভিতর মুখ লুকাইয়া বল্লিল, আমার কেউ নেই ভাই—

নিঃশব্দ ভগ্নপুরী খাঁ-খাঁ করিতেছে। বারান্দার পাঁচিলটার উপর বসিয়া একটা কাক অনুনাসিক স্বরে থাকিয়া থাকিয়া ডাকিতেছিল। ওধারে বিনয়বাবুর দিকটা একেবারে নীরব, বোধ হয় তাহারা ঘুমাইতেছিল। নীচেও তাই, প্রেমানন্দ বাড়ী নাই, থাকিলে গান গাহিত। অতুল একবার ভাবিল, মনের মধ্যে তার সংসারের স্থখদুঃখের রেখাটি পর্য্যন্ত পড়ে নাই, তাই সে চট করিয়া বলিয়া উঠিল, আমি ত আছি দিদি, আমিও ত তোমার ভাই ?

স্থলক্ষণা ত্রস্তে মুখ তুলিল এবং আজ নূতন করিয়া যেন সে অতুলকে দেখিল। ওই স্মিত সুন্দর মুখখানির সঙ্গে আজ যেন তাহারও অজ্ঞাতে একটা নিগূঢ় পরিচয় হইয়া গেল, কিন্তু পরক্ষণেই একটা প্রকাণ্ড হতাশায় সে বলিয়া উঠিল, তুমি কি উপায় করবে অতুল ?

তা জানিনে, আমি শুধু জানি তুমি আমার দিদি, আমি তোমার ভাই! কেঁদো না তুমি, রমণীবাবুর ঠিকানা কি বল ?

তা ত আমায় বলে নি।

আচ্ছা আমি খোঁজ কচ্ছি, বলিয়া অতুল বাহির হইয়া গেল।

বিকাল বেলায় অচেনা অনেক রাস্তায় ঘুরিয়া অতুল শ্রান্ত হইয়া পড়িল, রমণীর বাসা খুঁজিয়া পাইল না। তখন ভাবিল, এরূপভাবে আসা উচিত হয় নাই, অন্ততঃ অবিনাশবাবুর নিকট হইতে ঠিকানাটি লইয়া আসা উচিত ছিল, তাই সাত পাঁচ ভাবিয়া সে পুনরায় বাড়ী ফিরিয়া আসিল।

তখন সন্ধ্যা হইয়া আসিয়াছে। দুয়ারে ঢুকিয়া এই অন্ধপুরীতে

হাতড়াইয়া হাতড়াইয়া পা বাড়াইতে হয়। নীচে ওধারে পাল্কীর বেহারা জগবন্ধুর ঘরের দরজায় ফাঁক দিয়া অল্প একটুখানি আলো দেখা যাইতেছিল কিন্তু পথ চিনিয়া লইবার পক্ষে তাহা যথেষ্ট নয়। যাহা হউক এমনি ভাবে আসিয়া আন্দাজে একটা সিঁড়ির উপর পা দিবে এমন সময় পিছনে কে বলিল, শুনুন—

অতুল থমকিয়া ফিরিয়া দেখিতেই সুমতি মিটমিটে কেরোসিনের ডিবেটা হাতে করিয়া দরজায় দাঁড়াইয়া বলিল, আসুন না, আজ উনি বাড়ী নেই—

অতুল থমকিয়া দাঁড়াইল। তখন সেদিকে কেহ ছিল না, মানুষের সাড়া শব্দটি নাই। নোংরা ইঁট বারকরা উঠানটার ফাঁকে ফাঁকে অবিশ্রান্ত ঝিঁ ঝিঁ ডাকিতেছিল এবং জগবন্ধু নিজের ঘরের ভিতর তাহার হাবা ভাইটাকে অকথ্য এবং অবোধ্য ভাষায় তিরস্কার করিতেছিল, তাহাই শুধু অস্পষ্ট শুনা যাইতেছিল। উপরে সকলেই নীরব; শীতকালের সন্ধ্যা বলিয়া সকলেই আপন আপন ঘরে আশ্রয় লইয়াছে। অতুল নিকটে সরিয়া আসিয়া বলিল, কি বলুন। বলিয়া নিঃশ্বাস বন্ধ করিয়া মনে মনে তলাইয়া বিবেচনা করিল, রূপেরও সীমা আছে কিন্তু এ মেয়েটি বোধ হয় সে সীমা অতিক্রম করিয়া গিয়াছে, এ রূপের তুলনা নাই।

সুমতি বলিল, আমার সঙ্গে ত আপনার আলাপ হয়েছে সেদিন!

হুঁ। আপনার স্বামী কোথায়?

তিনি নেই। বলিয়া অত্যন্ত বিবর্ণ মুখে এবং অকপটে সুমতি পুনরায় বলিল, তিনি ত আমার স্বামী নন্, আমায় তিনি—

ওঃ হ্যাঁ, এইবার আপনি ঘরে যান, আমি যাই—

একটুও দাঁড়াবেন না, আমি এতই অপরাধী? বলিয়া সে মুখ তুলিতেই অতুল দেখিল, জলে তাহার বড় বড় চোখ দুটি পুরিয়া আলোয় চক্ চক্ করিতেছে, এইবার ঝরিয়া পড়িবে। অতুল মুখ ফিরাইল। মৃদু আলোকের রশ্মিটা এই জমাট অন্ধকার অল্পমাত্র ভেদ করিতে পারিয়াছে। উপরে নীচে সম্মুখে দূরে কিছুই দেখা যায় না। পাশের আস্তাবল হইতে ঘোড়ার ক্ষুরের শব্দ ও কোরাণের অবোধ্য বাক্যগুলি কেবল শুনা যাইতেছিল। চোখের ওই দু'ফোঁটা জল যেন অতুলকে কিছুক্ষণের জন্য অবশ করিয়া ফেলিল। সে মুখ ফিরাইতে সুমতি ম্লান দৃষ্টিতে চাহিয়া পুনরায় বলিল, আমি কি এতই অপরাধী অতুলবাবু?

তাহার পরিষ্কার মুখখানিতে ধীরে ধীরে যে লাল আভাটুকু পড়িতেছিল তাহা অতুল বুঝিতে পারিল না, বলিল, আপনার বিয়ে হয় নি?

না।

ওর সঙ্গে বুঝি আপনার ভাব ছিল?

না, আমাদের বাড়ীতে ও লোকটা ভিক্ষে করতে আসত। তারপর একদিন নবদ্বীপের বড় কের্ত্তন শোনাবে বলে নিয়ে একেবারে চলে আসে—

অতুল আর দাঁড়াইতে পারিল না, তাড়াতাড়ি বলিল, আচ্ছা কাল আবার আপনার সঙ্গে কথা কইব। বলিয়া পা বাড়াইতেই বিনয়বাবু উপরের বারান্দা হইতে বলিলেন, বেড়ে জমেছিল ভায়া, আর একটু চলুক না?

কথাটা এমনি বিশ্রীভাবে পরদিন প্রকাশ হইয়া পড়িল যে অতুলের মুখ দেখানো ভার হইয়া উঠিল। বিশেষতঃ হরিপ্রিয়া, বিনয়বাবু ও

অবিনাশের মনে অতুলের বিরুদ্ধে একটা লজ্জাকর মন্তব্য দৃঢ়রূপে ভিত্তি স্থাপন করিল। ধনুবাবু শুনিয়া বলিলেন, পাগল কোথাকার!

অতুল উত্তর দিতে পারিল না, বিশ্বাস না করিবারও হেতু নাই এবং প্রেমানন্দ বাড়ী ফিরিলে যে একটা হৈ চৈ ব্যাপার বাধিয়া যাইবে তাহাও সে মনে মনে বুঝিয়া অধিকতর শঙ্কিত হইয়া উঠিল।

( ৪ )

ইহার একদিন পরে কাপড় চোপড় গুছাইয়া লইয়া সুলক্ষণা অবিনাশের পায়ের ধূলা লইয়া বলিল, দাদা আসি তবে—

অবিনাশ আশ্চর্য্য হইয়া প্রশ্ন করিলেন, কোথায় যাচ্ছিস তুই!

সুলক্ষণা বলিল, যাঁর হাতে আমায় দিয়েছ তাঁর সঙ্গেই যাচ্ছি।

রমণী কোথায়?

বাইরে, বলিয়া পরস্পর একটু চুপ করিয়া থাকিবার পর সুলক্ষণা বলিল, আসি তবে দাদা?

আয় ভাই।

সুলক্ষণা দুয়ারের বাহির হইতেই অবিনাশ মুখে হাত চাপা দিয়া বলিয়া উঠিলেন, কিছু মনে করিস্‌নে দিদি, অসময়ের দিনে তোকে অনেক কথাই বলেছি, বলিয়া তিনি বসিয়াই রহিলেন। মুখ ঢাকিয়া সুলক্ষণা বাহির হইয়া গেল।

গাড়ীর কাছে অতুল দাঁড়াইয়া ছিল। সুলক্ষণা তাড়াতাড়ি আপনার পুঁটুলিটি খুলিয়া একখানি ফুলকাটা রঙ্গীন তোয়ালে বাহির করিয়া বলিল, ভাই সংসারে আমার আর কিছু নেই যে তোমায় দি'; এইখানি নাও ভাই, এই দেখে তোমার দিদিকে মনে ক'র।

এতক্ষণে অতুলের চোখের জল ঝরিয়া পড়িল। অন্য সময় হইলে

সে মুছিয়া ফেলিত, কিন্তু আজ মুছিল না, মুখ দিয়া তাহার কথাও বাহির হইল না। শুধু হাত পাতিয়া সেখানি লইল এবং সমবয়সী হইলেও হেঁট হইয়া সে সুলক্ষণার পায়ে হাত দিয়া প্রণাম করিল। তারপর দীনহীনের মত যখন সুলক্ষণা গিয়া গাড়ীতে উঠিল ও সঙ্গে সঙ্গে রমণীও উঠিল, তখন আর অতুল আপনাকে সামলাইতে না পারিয়া বিদীর্ণ কণ্ঠে বলিয়া উঠিল,—আমার পয়সা থাকলে তোমায় রাজরাণী ক'রে রাখতুম দিদি, তোমায় কখনো—আর বলিতে পারিল না। সুলক্ষণা হাসিতে গেল, কিন্তু কাঁদিয়া ফেলিয়া মুখ ফিরাইয়া লইল। গাড়ী ছাড়িয়া দিল।

বিনয়বাবু ঢুকিতেছিলেন, অতুলকে দেখিয়া বেশ মুরুব্বিয়ানা করিয়া বলিলেন, তোয়ালেখানি দিদি দিয়ে গেল বুঝি? তা ভাল, ওখানি বোষ্টম গিন্নীকে দিও, বেশ হবে। বলিয়া হি হি করিয়া হাসিতে লাগিলেন।

ইহার দিন আষ্টেক পরেও প্রেমানন্দ বাড়ী ফিরিল না, বোধ করি আবার কোনও লক্ষ্যে ঘুরিতেছিল। হরিপ্রিয়া ক্রমে অস্থির হইয়া এইবার ভাড়ার টাকার জন্য সুমতিকে শুনাইয়া গালাগালি পাড়িতে লাগিল। সুমতি কিন্তু এসব গোলমালের উত্তর ত দিলই না, পরন্তু তাহার আকারে প্রকারেও কোনও ভাবের বৈলক্ষণ্য কিছু দেখা গেল না।

সেদিন দুপুর বেলা অতুল বাহির হইতেছিল, বোধ করি চাকরীর সন্ধানেই যাইতেছিল। সে এ বাড়ীর কাহারও সহিত আর বিশেষ কথা কয় না এবং সকলে তার বিপক্ষে যে মতামত পোষণ করিয়া রাখিয়াছে বোধ করি তাহাও খণ্ডাইবার মত সাহস তাহার ছিল না। বয়স অল্প, সুতরাং তাহার গাম্ভীর্য্য নাই, কেহ কিছু বলিলে চোরের মতই সে আপনার ঘরটিতে বসিয়া থাকে।

দরজার নিকট আসিতেই সুমতি মুখ বাড়াইয়া বলিল, আপনিও আমায় ঘেন্না করেন ?

অতুল মুখ ফিরাইয়া দেখিল, সে দৃষ্টি কি করুণ, কি ব্যথায় ভরা। ম্লান হাসিটুকু যা ওই সুন্দর মুখখানিতে লাগিয়া আছে তাহা যেন কান্নার চেয়েও নিদারুণ! অতুল একবার চাহিয়াই মুখ ফিরাইয়া বলিল, না তার জন্যে নয়, বিনয় বাবুরা কি সব মনে করেন তাই—

সুমতি বলিল, বিনয়বাবু এখন বেরিয়ে গেছেন, তা ছাড়া মিথ্যে বদনাম সইবার ক্ষমতা কি আপনার নেই ?

অতুল আবার মুখ তুলিয়া সেই দৃঢ় কোমল মুখখানির প্রতি চাহিল। এই কলঙ্কিত নারীটি সেদিন এমন একটা ভীষণ বদনাম নিজের নামে শুনিতে পাইয়াও একটু মাত্র টলে নাই, আজ আবার সেই ভঙ্গিতেই কি যেন একটা কথা বলিতে গিয়া আপনাকে সংযত করিয়াছিল। অতুল বলিল, বদনামের কাজ ত কিছুই হয়নি আমাদের। বলিতে বলিতেই সে সবিস্ময়ে লক্ষ্য করিল সুমতির কোমল চক্ষু দুটি জলে ভরিয়া আসিয়াছে। আজ দিনের বেলাতেও সে দেখিল, ইহার পরণে সেই একখানি শতছিন্ন ময়লা কাপড় কোনও রূপে দেহটাকে আবৃত করিয়া রাখিয়াছে মাত্র। শীতকালে গায়ে তেল না পড়িয়া হাত পা মুখ ও মাথার চুলগুলা একেবারে রুক্ষ হইয়া উঠিয়াছে। তাই নীচের অন্ধকার পুরীতে হাওয়া রৌদ্র হইতে সম্পূর্ণ পৃথক থাকিয়া এই মেয়েটি যেন দিন দিন আপনার দেহ ও মনের উপর একটা বার্দ্ধক্যের আবরণ টানিয়া দিতেছে। অতুল বেদনাহত কণ্ঠে পুনরায় বলিল, আপনার কি আর কেউ নেই ?

সুমতি অলক্ষ্যে চক্ষের জলটা মুছিয়া ফেলিয়া বলিল, মা বাবা

সব আছেন কিন্তু তাঁরা আমায় নেবেন কেন? আর আমাকে উদ্ধার করবার কি জগতে কেউ আছে, অতুলবাবু?

অতুল চুপ করিয়া রহিল এবং একটু পরে, আচ্ছা চললুম, বলিয়া বাহির হইয়া গেল।

দু তিন দিনের মধ্যে বিনয়বাবু ভাড়া না পাইয়া অবিনাশকে উঠাইয়া দিলেন। অবিনাশ চক্ষের জল ফেলিয়া রুগ্না পত্নীকে লইয়া পিসীর বাড়ী গিয়া উঠিলেন।

অতুল ইহা দেখিয়া বলিল, আমারও আর এখানে থাকৃতে ইচ্ছা নেই দাদা।

ধনুবাবু বলিলেন, কোথায় য়াবি? অল্প ভাড়ায় এমন স্থবিধে আর কোথায় পাবি?

অতুল আপন মনে বলিল, তা বটে, ভাড়াটে বাড়ী এর চেয়ে আর ভাল হয় না। আচ্ছা দাদা, সে বোষ্টমটা গেল কোথায়?

কোথায় গেল তা আমি কি জানি, ওর বউকে জিজ্ঞেস্ ক'রে আয় না?

অতুল একবার তাঁহার মুখের দিকে চাহিয়া বাহির হইয়া গেল।

সেদিন সন্ধ্যাবেলা বিনয়বাবু বাড়ী ছিলেন না। হরিপ্রিয়া চুপ করিয়া নিজের ঘরে বসিয়া ছিল। ধনুবাবু এদিকে আপনার ঘরে বসিয়া বই পড়িতেছিলেন। অতুল এই অবসরে একবার নীচে নামিয়া গেল। আস্তে আস্তে ঘরের সেই একমাত্র জানালাটি দিয়া দেখিল সেই কেরো-সিনের ডিবেটি স্থমুখে রাখিয়া কাঁথার উপর বসিয়া স্থমতি পরণের কাপড় খানারই স্থমুখের আঁচলটা সেলাই করিতেছে। সে দৃশ্য সহসা

দেখিয়া অপাঙ্গ শিহরণে অতুল মুহূর্ত্তের জন্য অবশ হইয়া পড়িল। পরক্ষণেই আস্তে আস্তে বলিল, শুনুন ?

সুমতি ধড়মড় করিয়া উঠিয়া কাপড় সংযত করিয়া লইল, তারপর অত্যন্ত লজ্জিত হইয়া বাহিরে আসিয়া বলিল, আজ আমার কি ভাগ্যি, আপনি যে আমায় ভোলেন নি ?

না, ভুলব কেন। এবং আরও কিছু বলিতে গিয়া হঠাৎ সুমতির বাঁ হাতের দিকে নজর পড়িতেই সে শিহরিয়া বলিল, অত বড় ঘা আপনার হাতে ?

যদিও অজ্ঞাতে হাতটা কাপড়ের ভিতর হইতে বাহির হইয়া পড়িয়াছিল কিন্তু আজ সুমতি তাহা আর লুকাইল না, বরং একথা শুনিয়া হেঁট হইয়া পায়ের কাপড়টা একটু তুলিয়া বলিল, এই পায়েতেও অমনি, তা ছাড়া পিঠে গায়ে আরও—

কে এমন কল্লে ?

মৃদু হাসিয়া সুমতি বলিল, কে জানেন না ? কোনও দিন হয় ত সময়ে আলো জ্বালা হয়নি, অমনি সেদিন আমার গায়ে একটা কালশিরে পড়া চাই। কোনদিন চাল নেই, কোনদিন বা কাজ কর্ত্তে একটু বেলা গেছে, সেদিন অমনি শিক্ পুড়িয়ে ছেঁকা দেওয়া চাই, বলিয়া সে একটু একটু হাসিতে লাগিল।

অতুল বলিল, আপনি তবে আর এখানে আছেন কেন ?

কোথায় যাব তবে অতুলবাবু ?

যেখানে হয় চলে যান্, শেষকালে কি মারা যাবেন ?

সুমতি হাসিয়া বলিল, মারা যাবার জন্যেই ত আরও আছি।

অতুল সে কথা না শুনিয়া বলিল, আমার সঙ্গে যেতে চান? আমি আপনাকে আপনার দেশে গিয়ে রেখে আসতে পারি।

তাঁরা যদি আমায় না নেন্?

অতুলের চোখ দুইটা জ্বলিয়া উঠিল, জোর গলায় বলিল, বেশ মা-বাপ হয়ে যদি তাঁরা না নেন্, তখন আমি ত আছি? আমার দাদা দেবতা, আমি বললে তিনি অমত করবেন না,—বলিতে বলিতে সুমতির চক্ষে জলের ফোঁটা দেখিয়া রুদ্ধ নিঃশ্বাসে সে বাহিরের হাওয়ায় চলিয়া গেল। গেল বটে, কিন্তু একটা কথা কেবলই বাহিরে গিয়া ভাবিতে লাগিল, এই নির্জ্জন অন্ধকারে সে সুমতির দরজায় গিয়া 'শুনুন' বলিয়া ডাকিয়াছিল কি জন্য!

সকাল বেলায় এক সময় অতুল বলিল, আচ্ছা দাদা বোষ্টমটা কি রকমের লোক?

তাইত সেটা আমিও ঠিক ভেবে পাইনে।

লোকটা তেমন ইয়ে নয়, না?

বোধ হয় তেমন ইয়ে নয়, নইলে বউটাকে মারে কেন, খেতেই বা দেয় না কেন? কাল রাতের কাণ্ড শুনেচিস্?

কি?

তুই তখন ঘুমিয়েছিলি! গভীর রাত, কোত্থেকে গোঁ গোঁ শব্দ শুনে বাইরে গিয়ে তাকিয়ে দেখি মেয়েটাকে মুখ বেঁধে ঠেঙ্গাচ্চে—

অতুল দাঁড়াইয়া উঠিয়া বলিল, কেন?

কেন সে অনেক কথা, তুই নাকি ওর সঙ্গে কথা কয়েছিলি—

কে বললে?

তা কি জানি, বোধ হয় বিনয়বাবুই বলেছে—

অতুল বিবর্ণ মুখে জানালার ধারে গিয়া আবার বসিয়া পড়িল এবং বসিয়া বসিয়া প্রতিজ্ঞা করিয়া ফেলিল, যা হ'ক একটা চাকরী বাকরি জুটাইয়া সুমতিকে সে নিজের কাছে রাখিয়া দিবে, তাহাতে যত কলঙ্কই হ'ক সে সহ্য করিবে। হঠাৎ দুপুরবেলা একগাছা ছড়ি হাতে করিয়া সে রাস্তার এক পাশে বসিয়া প্রেমানন্দের অপেক্ষা করিয়া রহিল, কিন্তু আবার কোন্ এক সময় তাহার প্রহারের প্রবৃত্তি চলিয়া গেল। বাড়ীতে আসিয়া জামা জুতা পরিয়া সে তাড়াতাড়ি চাকরীর সন্ধানে বাহির হইয়া গেল।

দিন চারেক পরে একদিন ভোর বেলায় অতুল বাহির হইল, সারাদিন বাড়ী ফিরিল না। সন্ধ্যার পর যখন ফিরিল তখন ধনুবাবু আপনার ঘরে বসিয়া বিনয়বাবুর পেটের পীড়ার জন্য ঔষধ বাছিতেছিলেন, তাহাকে দেখিয়া বলিলেন, কি রে তোর এত দেরি ? সারাদিন নাওয়া-খাওয়া নেই ?

অতুল সে কথায় কান না দিয়া বলিল, একটা চাকরী জোগাড় করিছি, মাইনে খুব অল্পই, তা হ'ক্—

যোগাড় করিছিস্—কোথায় ?

সে একটা আফিসে। শোন, একটা বাড়ীও ঠিক করে এসেছি, কালই আমরা সেখানে উঠে যাব, যেন অমত ক'রনা। আর একটা কথা—

ধনুবাবু বলিলেন, অমত করব না, আমারও আর এখানে থাকতে ইচ্ছে নেই। একে একে সকলেই চলে গেল।

অতুল জামা ছাড়িতেছিল, বলিল, অবিনাশবাবু গেছেন, আর কে ?

বোষ্টমটাও তার বৌকে নিয়ে চলে গেল।

কে ? বলিয়া অতুল টলিতে টলিতে নিজেকে সামলাইয়া লইল।

ধনুবাবু বলিলেন, ওই যে আমাদের বোষ্টমটা ; হতভাগা যাবার সময় কি রকম হিঁচড়ে বউটাকে টেনে নিয়ে গেল ! আর বউটার কি কান্না ! বলে' আজকের রাতটা আমায় রাখ' তোমার পায়ে পড়ি' । তার কান্না দেখলে পাষাণও গলে যায় ।

থর থর করিয়া অতুলের দেহটা কাঁপিয়া উঠিল । জীবনের একটা মস্ত বড় ঐশ্বর্য্য কে যেন তার বুক খালি করিয়া সবলে ছিনাইয়া লইয়া গেল ! তেমনি ভাবেই দেয়ালের ধারে বসিয়া পড়িয়া ঢোক গিলিয়া শুষ্ককণ্ঠে বলিল, চলে গেল ? আমি যে তাকে কথা দিয়েছিলুম !

কি কথা ?

কিছু না । বলিয়া সে উঠিয়া বাহিরে আসিয়া অন্ধকারে নীচে নামিয়া গেল । দেখিল, কোথাও কেহ নাই । শূন্য যমপুরীর মত অন্ধকার ঘরগুলার অসহ্য রিক্ততায় বাহির কেবলই খাঁ খাঁ করিতেছে । তাহার অজ্ঞাতে সুমতি যে কতখানি তাহার ভিতরটা অধিকার করিয়া লইয়াছিল তাহাই আজ এই নির্জ্জন আঁধারের বুকের উপর দাঁড়াইয়া ভাবিতে ভাবিতে অতুলের চক্ষে জলের স্রোত বহিয়া গেল ।

* * *

অনেকদিন চলিয়া গিয়াছে বোধ হয় চার বছর হইবে । শীতকাল, তাহার উপর আকাশ ডাকিয়া ক্রমাগত বৃষ্টি হইতেছিল, এক একটা জলো হাওয়া ঠিক যেন বরফের কণা বহিয়া লইয়া যাইতেছিল ।

সন্ধ্যাবেলা ছাতিটি মাথায় দিয়া অতুল আফিস হইতে ফিরিতেছিল । কাপড় চোপড় বৃষ্টিতে ভিজিয়া গিয়াছে । পায়ের জুতাটাও ভারি হইয়া উঠিয়াছে । রাস্তায় জনমানব নাই । বউবাজারের একটা সরু গলির ভিতর দিয়া সে আসিতেছিল । কিন্তু বৃষ্টিটা জোরে আসিয়া

পড়াতে জীর্ণ ছাতাটি তাহাকে রক্ষা করিতে পারিল না। সে একটা বাড়ীর দরজায় উঠিয়া দাঁড়াইল।

খানিকক্ষণ বাদে হঠাৎ পিছন হইতে তাহার পিঠে একটা আঙ্গুলের টিপ দিয়া কে বলিল, চিন্‌তে পারেন ?

অতুল চমকিয়া মুখ ফিরাইল এবং দেখিয়াই চিনিল, সুমতি!

সুমতি পুনরায় হাসিয়া তাহার অঙ্গের বহুমূল্য আবরণ দোলাইয়া বলিল, গায়ে হাত দিলুম, কিছু মনে করবেন না,—

অতুল বিবর্ণ মুখে বলিল, আপনি এখানে ?

কি করি বলুন, পেটের দায়ে—সে বোষ্টমটা ত ফেলে পালাল, আপনিও ত তথৈবচ,—

অতুল আর কিছু বলিল না, চুপ করিয়া মুহূর্ত্তের জন্য আপনার মনের ভিতরটায় একবার তলাইয়া সেই চার বছর পূর্ব্বেকার কয়টা দিনের কথা ভাবিয়া লইয়া তারপর কি একটা কথা বলিবার জন্য মুখ তুলিতেই দেখিল এই কুহকিনী নারীটির চোখের সেই বহুপুরাতন অশ্রু কয় ফোঁটা ওই কানের দুল দুইটার মতই চক্ চক্ করিতেছে। সেই অশ্রু! যা' একদিন তার সমস্ত সংস্কারের বেড়া ভাঙ্গিয়া দিয়া তাহাকে উন্মাদ করিয়া তুলিয়াছিল! কিন্তু আজ ইহাতে আর সে মাদকতা নাই। কেন ?—কেন তা' সে জানে না!

তাই সে বলিল, পারেন ত আমায় মাপ করবেন। বলিয়া রাস্তায় নামিয়া গেল। যাইতেই সুমতি চক্ষের দুইটি ধারা ত্রস্তে মুছিয়া মুখ বাড়াইয়া বলিয়া উঠিল, একটা পান খেয়েও গেলেন না ? বলিয়া খিল্ খিল্ করিয়া হাসিয়া উঠিল।

সুমুখের বাড়ীর দরজা হইতে একটা স্ত্রীলোক বলিল, ও কে রে ?

সুমতি হাসিয়া বলিল, উনিও এক কালে আমার দরদী ছিলেন।

অতুল কথাটি শুনিল কি শুনিল না, তাড়াতাড়ি ছাতাটি খুলিয়া বাড়ীর পথে চলিয়া গেল।

## কোনো একরাত্রে

ঘরের জান্‌লায় গরাদ নেই; কোন্ অতীতকালে গৃহস্থের অত্যাচারে গরাদগুলি আত্মরক্ষা করতে পারেনি, তারা ধ্বংস হয়েছে। পল্লী-গ্রামের এই অন্ধকার রাত্রে যদি কোন বন্য জন্তু গুটি গুটি এসে জান্‌লা দিয়ে ঢোকে তবে তাকে বাধা দেওয়া যাবেনা। দরজাগুলির পাল্লা নেই, সম্ভবতঃ জনহীনপুরী দেখে গ্রামের লোকেই সেগুলি খুলে নিয়ে গেছে। বাতাসের শব্দে মনে হচ্ছে, বিগত দিনের মত নরনারীর শেষ নিশ্বাস এখনো বুঝি মিলিয়ে যায়নি; আজো তারা জীবনের কিছু প্রত্যাশা নিয়ে অশরীরী হয়ে রয়েছে। নির্জ্জন অন্ধকারে আমি এক-বার মুখ ফিরিয়ে দেখলাম। দেখলাম না কিছুই, কিন্তু চামচিকার পাখার শব্দটা এখনো শুনতে পাচ্ছি,—শুনতে পাচ্ছি ঘরের কড়িকাঠে পোকা এখনো ঘুরে ঘুরে খাচ্ছে; ভিতরের দেয়ালে যে ছোট বটগাছটা শিকড় বিস্তার ক'রে মেঝের দিকে নেমে এসেছে, তার একটি শাখা গলা বাড়িয়ে আকাশের দিকে অগ্রসর হবার চেষ্টা করছে,—তারই তলায় কোথায় ডাকছে ঝিঁঝিঁ, কোথায় শুনছি নানা পোকার সশব্দ জটলা,—অন্ধকারকে তারা যেন গভীর ভাষায় ভরে তুলছে, যেন নিশীথ রাত্রির আত্মার বাণী।

একান্তে একটি বিছানা পেতেছি, ভাবছি মশারি টাঙ্গানো নিতান্তই

দরকার। এখানে বাস করবার আয়োজন নেই, থাকবার কথাও নয়; আজ বিকাল বেলায়ও এই অকল্পিত নির্ব্বাসনের সুদূর সম্ভাবনাও জানা যায়নি। মোমবাতি একটু খানি ছিল, সেটুকু জ্বলে জলে শেষ হয়ে গেছে। দেশলাইটা বার বার জ্বালতে ভয় হচ্ছে—অন্ধকারের মধ্যে বসে নিজেকে প্রকাশ করতে বুকের মধ্যে ঢিপ ঢিপ করে। হাঁ, আমি নার্ভাস। আত্মপ্রকাশ করতে আমার ভয় লাগছে।

ভগ্ন জীর্ণ জনহীন প্রাসাদের একখানি কঙ্কাল—সুমুখে খানিকটা খোলা মাঠ, তারই উপর কয়েকটা নিষ্ফল নারিকেল গাছ ভূতের মতো দাঁড়িয়ে রয়েছে। তাদেরই অদূরে একটা বাঁশের বন। এতক্ষণে পথের ধারে একটি আলোকের রেখা দেখা গেল; সে আলো নিকটতর হয়ে আসছে। একটু আশ্বস্ত হলাম।

আলোটা এসে ঢুকলো অন্দরে, সোজা উঠান পার হয়ে চৌকাঠ ডিঙ্গিয়ে এসে দাঁড়ালো আমার কাছে। এতক্ষণ যেন অভিভূত হয়েছিলাম, এবার বললাম, মশারি এনেছ?

চন্দ্রনাথ একটু হাস্‌লো। বললে, এরা কাছাকাছি থাকে কিন্তু কামড়ায় না। তোমার এত প্রাণের ভয়?

—প্রাণের ভয় নয়, সাপের ভয়!

হঠাৎ উত্তেজিত হয়ে পুনরায় বললাম, তোমার জন্যে, এবার বুঝেছি তোমার জন্যে গাড়ী ফেল হয়ে গেল। আমি চলে যেতে পারতাম, পৌঁছতে পারতাম এতক্ষণে নিজের দেশে, শহরে—এ শাস্তি হলো কেবল তোমার জন্যে।

চন্দ্রনাথ বললে, সবই নিয়তির কাণ্ড, বুঝলে হে?

—চুপ, তুমি চুপ কর চন্দ্রনাথ; তুমি যা বলো শুন্‌বো, শুন্‌বো না

তোমার নিয়তি, তোমার দর্শন, তোমার প্রলাপ; তুমি চুপ করো চন্দ্রনাথ।

চন্দ্রনাথ বললে, মশারি এনেছি আলোটাও নিয়ে এলাম তোমার জন্যে। তোমার যেন কষ্ট না হয়; কারণ তুমি অতিথি।

—বেশ, আর কিছু দরকার নেই, এবার তুমি যাও। না না, গল্প করতে আমি ভালবাসিনে ও আমার রুচি নয়। এবার তুমি যাও।

—যাবো কোথায়, আমি যে থাকতে এলাম—

—থাকতে এলে? মানে? থাকতে চাও তুমি আমার কাছে?—বলতে বলতে সোজা হয়ে বসলাম,—তোমাকে আমি সহ্য করতে পারিনে চন্দ্রনাথ, তোমার দিকে তাকালে ভয়ে আমার গলা বুজে আসে, হতাশায় আমার চোখ কাঁপে,—তুমি চলে যাও, তুমি থাকলে এই অন্ধকার আরো ভয়ঙ্কর হয়ে উঠবে; তুমি আমাকে ছেড়ে চলে যাও।

ভিজা তবলার উপর হাত চাপড়ালে যেমন তার শব্দ হয় তেমনি আমাদের দুজনের গলার আওয়াজ এই ভগ্ন কক্ষের কোণে-কোণে ঢব্-ঢব্ করতে লাগলো। চন্দ্রনাথ বল্লে, হ্যাঁ, মতলব আমার একটু ছিল; ইচ্ছে ছিল ট্রেণটা যেন তোমার ফস্‌কে যায়, অনেক দিন তোমার সঙ্গে গল্প করিনি।

—গল্প করবো তোমার সঙ্গে? কেমন গল্প সে?

—কিন্তু আগে ত তুমি বেশ গল্প করতে আমার সঙ্গে?

—আগে করতাম, এখন নয়। আগে মানুষের উপর তোমার শ্রদ্ধা ছিল, তুমি মূল্য বুঝতে স্নেহ-মমতার—থাক চন্দ্রনাথ, সে তোমার গত জন্ম, তুমি সেদিন মানুষের মধ্যে মানুষ ছিলে। কিন্তু আজ তুমি যাও, তুমি কাছে থাকলে আমার সব আশা, সব স্বপ্ন চুরমার হয়ে যায়।

—স্বপ্ন ?—চন্দ্রনাথ ঠোঁট উল্‌টে আবার হাস্‌ল। আমি চিনি তার হাসি, তার হাসির বাহ্য চেহারাটা নির্ম্মল ও মধুর কিন্তু সে হাসির প্রাণ বিষে ভরা, বিদ্রূপে জর্জ্জরিত অপরিসীম তাচ্ছিল্যের সঙ্গে মেশানো অপরিমিত অবিশ্বাস। বললে, এখনো স্বপ্ন দেখছো নাকি ?

—হ্যাঁ, দেখছি, লজ্জা কিছু নেই। স্বপ্ন দেখছি ; বিংশ শতাব্দীতে এখনো স্বপ্ন দেখি, প্রাচীন বলে তাকে ঠাট্টা করবে, এইত ? করো। আমার হৃদয়ে আছে সম্বল, তাকে আমি মরতে দেবো না চন্দ্রনাথ।

চন্দ্রনাথ বললে, আমার কথা তাহলে তুমি কিছু শুনবে না, কেমন ?

—না—আমি বললাম, শোনবার মতো কথা তোমার কিছু নেই। জানি তুমি যা বলবে ; তোমার মনের চেহারা আমি জানি, এই রাত্রির চেয়েও তুমি ভয়ঙ্কর। তোমার কাছে এলে আমার সব বিশ্বাস নষ্ট হয়ে যায়। নির্ম্মূল হয়ে যায় আমার যা কিছু—

—কিন্তু তুমি এত ভয় পাচ্ছ কেন ?

—ভয় পাই, ঝড় এলে যেমন ভয় পায় গাছপালা, আগুন জ্বলে উঠলে যেমন ভয় পায় বাতাস ; চন্দ্রনাথ, তোমাকে দেখলে মনে হয়, জীবনের কোনো অর্থ নেই ; বন্ধুত্ব, বাৎসল্য, দয়া, প্রেম সব নিরর্থক।

চন্দ্রনাথ আড় হয়ে বিছানায় শুয়ে পড়লো। তারপর একটু হেসে বললে, তুমি বড় দুর্ব্বল হে, বড় ভঙ্গুর।

—হ্যাঁ, বড় দুর্ব্বল, বড় ভঙ্গুর। এই ভালো, বেশ আছ। আমি বুঝতে চাইনে তোমার সহজ কথাটা শাদা চোখে। আমি বুঝতে চাইনে তোমার ইউটিলিটির কথা। আমার চোখে থাকুক কাজল, মনে থাকুক রঙ, আমার ভাল লাগে মেঘের মায়া, গাছের ছায়া। তুমি আমাকে বারে বারে মরুভূমির পথ দেখিয়ে দিয়ো না চন্দ্রনাথ।

চন্দ্রনাথ বললে, তোমার মন দেখছি বুদ্ধির আলোয় উজ্জল নয়।

—না হোক—আমি বললাম,—বুদ্ধির সঙ্গে বুদ্ধির উদ্ধত তাল-ঠোকাঠুকি। সেখানে কোথাও প্রাণের ঐশ্বর্য্য নেই, সেখানে কেবল বস্তুর ভার, লগেজের উপরে লগেজ, আঘাতে আর সংঘাতে উৎপীড়িত।

—কিন্তু তোমার ভাল লাগে কি, শুনি ?

—তোমাকে সে সব কথা বলতে প্রবৃত্তি হয় না, চন্দ্রনাথ তুমি তার অধিকারী নও। এমন কথা যে বলে প্রেমের ফুল ফোটে দেহ-লালসার জীব থেকে, যে কোনো মহাত্মার জন্ম বৃত্তান্ত অতি কলঙ্কময়—তার সঙ্গে আমার তর্ক নেই। আমি একথা জান্‌তে চাইনে সূর্য্যকিরণ মানে বিশ্বপ্রকৃতির প্রাণধারণের রস, মেঘ মানে শস্যক্ষেত্রের ইউটিলিট, নদী মানে লোকের তৃষ্ণার জল !

—আর প্রেম ? বিদ্রূপ করে হেসে বললে চন্দ্রনাথ।—শুন্‌বে আমি একটা বেশ জুতসই প্রেমের গল্প বলবো ?

—না, না চন্দ্রনাথ, না সব সইবে, কিন্তু সইবে না তোমার প্রেমের গল্প। তুমি আমাকে বোঝাতে চেয়ো না, প্রেম মানে বিধাতার জীব-সৃষ্টির চক্রান্ত। বোঝাতে চেয়ো না পরস্পরের স্নায়ুতন্ত্রিক উত্তেজনা, ইমোশ্যন মানে শিরার সঙ্গে শিরার কলহ-কোলাহল।

চন্দ্রনাথ বললে, কিন্তু হৃদয় বলে নাকি একটা পদার্থ আছে তোমাদের ?

রাত্রি হয়ত বা শেষ হয়ে এসেছিল। বহু চেষ্টা করলাম চন্দ্রনাথকে বিতাড়িত করবার জন্য। সে গেল না, অপমান করলেও সে মানে না। আলোটা জ্বলতে লাগলো, মশারী টাঙ্গানো হলো না, সেও বসে রইলো চুপ করে। তার মতো চরিত্রবান মানুষ আমি দেখিনি, কিন্তু চরিত্রই

তার উন্নতির পক্ষে বাধা, সৌজন্যের জন্যই সংসার থেকে সে বরখাস্ত হয়েছে।

—এই যারা বড় হয়েছে তাদের সত্যিকার ইতিহাস তুমি জানো? যাদের নাম ছাপালে খবরের কাগজ বিক্রী হয়, যারা হয় বড়-বড় সভার সভাপতি, রাষ্ট্রনেতা বলে যারা নিজেদের নাম জাহির করেছে, সমাজ সংস্কারক যারা—বলে যারা পরিচিত। তাদের কথা বলব তোমার কাছে? —চন্দ্রনাথ বলতে লাগলো, নাম শুন্‌লেই তুমি চিনবে তাদের? প্রতি- দিনের জীবনে কি দৈন্য আর ক্ষুদ্রতা, তুমি শুন্‌লে অবাক হয়ে যাবে।

বললাম, এর দ্বারা তুমি কি বলতে চাও?

—বলতে কিছুই চাইনে; দেখি, তাই বলে যাই। ইচ্ছে যায় তোমাদের সমালোচনা করতে। 'বড় হলেই বড় হওয়া যায় না। বড় মানুষ তুমি দেখেছ? জানো বড় মানুষ কাকে বলে?

—যাক চন্দ্রনাথ, উত্তেজনায় তুমি হয়ত সীমা ছাড়িয়ে যাবে, তুমি সীমা ছাড়ালেই আমি যাবো ভেসে। এখন বলো তোমার প্রেমের গল্প।

—কাহিনীই আছে কিন্তু প্রেম নয়—চন্দ্রনাথ বল্‌লে, সেই কিস্তি আর সেই কিস্তিমাৎ, সেই চিরপুরাতন, কেবল চালের তফাৎ, কেবল তফাৎ ঘটনার—

—তবুত সবাই শুন্‌তে চায় চন্দ্রনাথ!

—শুন্‌তে চায়, তার কারণ, মানুষ যে কখনো পুরোনো হয় না মানুষের কাছে, আনন্দ বেদনার নানা চেহারা, নানান ষ্টাইল, সে ত তুমি জানো!

এমনিই চন্দ্রনাথ জীবনে দেখেছে অনেক, তাই তাকে ভয় করে। তার অনেক অভিজ্ঞতা, অনেক ইতিহাস, অনেক সহ্য করেছে সে,

সাধারণ মানুষ তাই তাকে সহ্য করতে পারে না, ভয় পায়। মানুষের কোনো ত্রুটি তার চোখ এড়ায় না, মনে হয় সে যেন সমস্তই জানে, সমস্তই বোঝে।

তুমি কি পেয়েছ এতকাল ?—চন্দ্রনাথ বল্‌তে লাগলো, অনেক ত ভালোবেসেছ, অনেক দোলায় দুলেছ, কী পেয়েছ বলো ত ?

বল্‌লাম, পাবার জন্যই বা এত লালায়িত কেন ? না পেলেও ত চলে যায় মানুষের।

—চলে না। ব'লে চন্দ্রনাথ কিয়ৎক্ষণ চুপ করে রইলো। তারপর এক সময় বললে, চলে না হে, চলে না ; কিন্তু দোষ কার জানো ? —তোমার ! মরুভূমির উপর দিয়ে ত মেঘ চলে যায় কিন্তু দোষ মেঘের নয়, তোমার। তুমি কেবল ফাঁকি দিলে, কেবল আত্মপ্রবঞ্চনা, কেবল রইলে জ্ঞানের অভিমান নিয়ে, বুদ্ধির দম্ভ নিয়ে। তোমার উপর বর্ষণ হবে কেমন করে ? কী আছে তোমার সম্বল ?

নীরবে বসে রইলাম। হঠাৎ পুনরায় উত্তেজিত হয়ে চন্দ্রনাথ বললে, তোমারি কি কম গলদ ? কেবল ভঙ্গি, কেবল কসরৎ, এক ছটাকও পুঁজি তোমার নেই। ওপরে তোমার যত পালিশ ভেতরে তত দৈন্য : কাঁচের মতো তুমি সৌখীন, পার্শী মেয়ের মতো তোমার সাজসজ্জার চটক, কেবল বিজ্ঞাপন, শুধু আড়ম্বর—সত্যকার জীবনের সঙ্গে তোমাদের কোনো পরিচয় নেই। পুঁথিগত বিদ্যে তোমাদের, তোমরা জীবনের ব্যাখ্যা করো চায়ের দোকানে বসে মিথ্যা নিয়ে পরের মুখের বুকনি নিয়ে তোমাদের ফলাও কাজ কারবার।

এবার সে চুপ করলো, আমিও বাঁচলাম। মানুষ নেশার মুখেও

এর চেয়ে যুক্তিযুক্ত কথা বলে। চন্দ্রনাথের মাথার একটা স্ক্রু আলগা রেখে বিধাতা তার সঙ্গে একটু বিদ্রূপ করেছেন।

ভোর হয়ে এল বোধ হয়, বাঁশের বন একটু-একটু স্বচ্ছ হয়ে আসছে। বল্‌লাম, প্রথম ট্রেণেই আমি যাবো কিন্তু সাড়ে ছ'টায় গাড়ী নয় ?

চন্দ্রনাথ বললে, হ্যাঁ, একটু ঘুমোও, আমি ঠিক সময় জাগিয়ে দেবো মশারীটা এবার ফেলে দিই, কেমন ? বলে সে বেমক্কার মতো চোখ বুজে পাশ ফিরে ঘুমুলো।

## মুক্তি

নাটমন্দিরের নাচ শুরু হয়েছে। গায়িকা উঠে দাঁড়িয়ে সকলের দিকে চেয়ে একটু হেসে নমস্কার করলে। জরির কাজ করা তার গায়ে পাতলা আবরণ! উজ্জ্বল আলোয় তার ওপর ঝলকে ঝলকে বিদ্যুৎ ঠিক্‌রে পড়ে!

নিস্তব্ধ নির্ব্বাক দর্শকমণ্ডলী ঘাড় নেড়ে তাকে উৎসাহ দিলে।

সুমুখে কষ্টি পাথরের কৃষ্ণমূর্ত্তি! গায়িকা মুহূর্ত্তমাত্র তার দিকে মুদিত দৃষ্টিতে চেয়ে আপনার গায়ের আবরণ খানি মাটিতে নিক্ষেপ করলে। আজানুকণ্ঠ সূক্ষ্ম নাচের পোশাক তার গায়ে গায়ে জুড়ে আছে।

প্রথমে ভূমিকা ; তারপর নাচ। সমস্ত দেহখানি হিল্লোলিত ক'রে নৃত্যশীলা গায়িকা দেখতে দেখতে রাত্রির চেতনাহীন মোহকে উচ্ছ্বসিত করে তুললে। দর্শকগণ তার সুস্পষ্ট প্রত্যেক অঙ্গটির দিকে সুরা-বিহ্বল ব্যাকুল দৃষ্টিতে চেয়ে রইলো।

# মুক্তি

বাহিরে তামসী রাত্রির নিবিড় নিস্তব্ধতা! অদূরে পূর্ণতোয়া কলস্বনার উচ্ছল স্রোত বয়ে চলেছে! কলস্বনার তীরে প্রতিদিন এমন সময় বাঁশী বাজে। গায়িকা নাচে আর কান পেতে সেইদিকে শোনে। তার সেই নৃত্যের মধ্যে সে কি কারুণ্যের রস! তালে ভঙ্গিতে, লীলায়,—যেন পৃথিবীর সমস্ত কান্না ফেনিয়ে ওঠে। অথচ বাঁশী না বাজলে গায়িকা নাচ শুরু কর্ত্তে পারে না। তার সুরের মধ্যে অন্তরলোকের যে চির মৌন আর্ত্তনাদ ঘুরে ঘুরে বেড়ায়,—গায়িকা সেই ভাষাহীন রহস্যময় শব্দটিকে রূপায়িত করে তোলে।

কিন্তু এ বাঁশী যে বাজায় তাকে গায়িকা কোনদিন দেখেনি।

বাইরে সেই বাঁশীর আওয়াজ—ভিতরে এই পরিপূর্ণ যৌবনের নৃত্য—দর্শকেরা নিশ্চল হয়ে চেয়ে থাকে। জল স্থল আকাশ পরিব্যাপ্ত করে যে সুর প্রকৃতির এক প্রান্ত হতে আর একপ্রান্ত পর্য্যন্ত বাষ্পাকুল করে তোলে, তারই সঙ্গে সমসুরে গায়িকার প্রতি অঙ্গ যেন আকুল হয়ে ওঠে।

ক্রমে রাত্রি ঘন হয়ে আসে। মন্দিরের আলো ক্ষীণ হতে ক্ষীণতর হয়। বদ্ধ অশ্রুর চাপে চারিদিক জমাট হয়ে ওঠে। রাত্রির মুহূর্ত্তগুলি যেন নিশ্চল, কলস্বনার স্রোত যেন থেমে গেছে, বনে-বনান্তরে মর্ম্মর-ধ্বনি বুঝি আর জাগে না; জীবজগৎ গাছপালা, আকাশ পাতাল,—সমস্ত বিশ্বলোক এই সুন্দরী নৃত্যশীলার সূক্ষ্মতম আবরণের মধ্যে সমস্ত নগ্ন দেহখানির লীলায়িত ভঙ্গির দিকে বিপুল দৃষ্টিতে চেয়ে থাকে। নাচের ভূমিকায় যে দর্শকমণ্ডলী লালসাতুর পশুর মত গায়িকার অবয়বের দিকে তাকিয়ে হাঁস ফাঁস করে, এবার তারা মানুষের মধ্যে ফিরে আসে। রুদ্ধ নিশ্বাসে গায়িকার দিকে তারা সজল চোখে চেয়ে থাকে।

তারপর কলস্বনার উপকূলে বাঁশী আর বাজে না। গায়িকার নাচও সেই সঙ্গে থেমে যায়।

দর্শকেরা তখন জেগে ওঠে। নায়িকা সেই নিক্ষিপ্ত আবরণ খানি তুলে আবার নিজের গায়ে ঢাকা দিয়ে আড়ালে চলে যায়।

মূক দর্শকবৃন্দ সাশ্রুনেত্রে ঘরে ফেরে।

এমনি প্রতিদিনই!

কিন্তু প্রতিদিনের নাচের সঙ্গে প্রতিদিনের মিল নেই। এইটুকুই বিস্ময়। প্রতিদিন নব নবতর রূপে, রসে, প্রকাশে, বেদনায়, কারুণ্যে গায়িকার নির্ব্বাক নৃত্য সকলকে অভিভূত করে তোলে।

আর সে কী তার যৌবনশ্রী! মনে হয়, মাটীর কানায় কানায়, কলস্বনার উর্ম্মিরেখায়, আকাশের কিনারায়, বাতাসের ইসারায় তার যৌবনের আবেগ রোমাঞ্চ হয়ে ওঠে।

গায়িকা মধুর হাসি হেসে বলে—আমার নিজের শক্তি ত কিছু নেই, বাঁশী বাজে বলেই আমি—

শিল্পীর স্বাভাবিক বিনীত উদারতা ভেবে সবাই চুপ করে থাকে।

কিন্তু কে এবং কোথায় এই বংশীবাদক!

তারপর আবার বাঁশীর করুণ স্থর রাত্রির অন্ধকারে শেষ নিশ্বাস ফেলে মিলিয়ে যায়, দেখতে দেখতে গায়িকার লীলায়িত তনুলতাটির নৃত্যভঙ্গিও থেমে আসে।

দিনের ওপর দিনের লুণ্ঠন চলে এমনি করেই।

সেদিন দর্শকেরা চলে যাবার পর মন্দির জনশূন্য হলে গায়িকা ধীরে

ধীরে বাইরে বেরিয়ে এল। দূরের বাঁশীর আওয়াজ একটু আগেই থেমেছে। সেইদিকে লক্ষ্য করে বরাবর সে নদীর ধারে এল।

চাঁদিনী রাত্রি। পাড়ের কাছে নদীর জল চক্‌চক্ করছে। গায়িকা চারিদিকে একবার ভাল করে চেয়ে দেখলে কোথাও কেউ নেই। নদীর স্রোত যেদিক হতে এসেছে আর যেদিকে মিলিয়ে গেছে— দুইদিকে শুধু অস্পষ্ট সাদা আকাশ। এক আকাশ তারা চন্দ্রালোকে ম্লান হয়ে গেছে।

গায়িকা সেদিনের মত ফিরে গেল। হাসতে হাসতে আপন মনেই বললে—এ বাঁশী কেউ বাজায়, না আমার নিজের মধ্যেই বাজে!

কিন্তু রহস্য আর রহস্য থাকতে চায় না।

সেদিন উন্মুখ ব্যাকুল দর্শকবৃন্দকে ফাঁকি দিয়ে গায়িকা মন্দিরের পিছনের দ্বার পথে বাইরে বেরিয়ে এল।

বংশীধ্বনিতে আজ আর রহস্য নেই—স্পষ্ট, সহজ, সকরুণ।

নদীর পথে গায়িকা চলতে লাগলো। এ এক অচেতন পথ চলা! এ পথের কোথায় সুরু আর কোথায় শেষ,—সে যেন নিজেই জানে না। মনে হল সে ছাড়া, এই বিশ্বব্যাপিনী প্রকৃতি শরাহতা কপোতীর মত ভাষাহীন বেদনার রক্তে ডুবে থর থর করে কাঁপচে। বাঁশীর প্রত্যেক গমকে যেন পৃথিবী নব নব রঙ্গে রঙিন হয়ে উঠছে, নব নব জাগরণে জেগে উঠছে।

মাটির তলায় এ বিশ্বের নির্ব্বাসিত নিদ্রিত আত্মা বিদীর্ণ ধরিত্রীর মাঝ থেকে উঠে এসে যেন বলতে চায়, থামাও—বাঁশী তোমার থামাও। মৃত্তিকার প্রাণরহস্যকে জাগিও না। মানুষকে কাঙাল কর না!

ক্রমে কাছে গিয়ে গায়িকা বংশীবাদককে দেখতে পেলে। যুবক সুন্দর সুপুরুষ! মাথায় শিকড়ের মত জটা জটা চুল। পিছন দিকে গিয়ে নিঃশব্দে সে দাঁড়ালো।

এই নির্জ্জন নদীতীর, সুমুখে অপরিচিত পুরুষ, সে যে সুন্দরী যুবতী,—এ সব আর তার খেয়াল নেই।

অনেকক্ষণ সেখানে দাঁড়িয়ে রইলো। পা দুটি ভারি বোধ হচ্ছে। শরীর কেমন যেন অবসন্ন হয়ে আসচে। মনে হল, তার মূল্যবান গাত্রাভরণ গুলিও আজ নিতান্ত গুরুভার বোধ হচ্ছে

এমনি ভাবে দাঁড়িয়ে দাঁড়িয়ে গায়িকা আবার নিজের পথে চলে গেল।

পরদিন ঠিক সময় আবার সে ঠিক সেই জায়গাটিতে এসে নিশ্চল হয়ে দাঁড়ালো। আজ কিন্তু আর একটু কাছে।

বাঁশী তেমনি একমনে বেজে চলেছে—কোনদিকে ভ্রূক্ষেপ নেই। কি ছাই নাচ!—গায়িকা ভাবে।

অত্যন্ত সন্তর্পণে সে অদূরে বালুচরের ওপর চুপ করে বসলো। সে যেন নিতান্ত দীন—নিতান্ত দরিদ্র!

আর একটু কাছে সরে গেল।

এতক্ষণে বাঁশী থামলো। গায়িকা চমকে উঠতেই তার চোখ দিয়ে জল ঝরে পড়ল।

যুবক একবার মাত্র তার দিকে ফিরে তাকালে, তারপর আপন মনেই উঠে ধীরে ধীরে চলে গেল।

সে যে একটা জীবন্ত মানুষ, যুবতী নারী সে, সে যে জন্তু জানোয়ার অথবা জড় পদার্থ নয়,—যুবকের মুখে এসব কোন লক্ষণই প্রকাশ পেল না। চাঁদের আলোয় ছায়ার মত মিলিয়ে গেল।

গায়িকাও নিতান্ত ভারাক্রান্ত মনে আপনার পথ ধরলে।

রাত্রির অবগুণ্ঠনে আবার দিবালোকের মুখ ঢাকা পড়তে থাকে।

দুদিন আর গায়িকা সে পথে গেল না।—অভিমান!

মুখের দিকে একবার ফিরেও তাকায় না! অহঙ্কার কি তার এতই বড়!

কিন্তু তৃতীয় দিনেই আবার গায়িকা গিয়ে হাজির। এবারে আর পিছন দিকে নয়, পাশে গিয়ে দাঁড়ালো।

বাদকের কিন্তু হুঁস নেই। সে তখন বাঁশীতে বিভোর। অবশ দেহে গায়িকা কান পেতে শুনতে লাগলো। এমনি কতক্ষণ কে জানে! তারপর কখন্ নিজের অজ্ঞাতে সে এক-পা এক-পা করে একেবারে সুমুখে গিয়ে দাঁড়ালো।

এ বাঁশীর উচ্ছ্বাসের কোন ভাষা নেই। মনে হচ্ছিল, সমস্ত বিশ্ব-সংসার অটল শান্তিতে স্তব্ধ হয়ে সুর শুনচে। ঘূর্ণীর গতি যেন থেমে গেছে।

গায়িকা নিঃশব্দে সেখানে বসে পড়ল। বংশীধারীর চমক ভাঙ্লো এতক্ষণে। বাঁশী থামিয়ে মুখ তুলে বললে—কি চাও?

গায়িকার মুখে কথা নেই। আকাশের পরিষ্কার চাঁদের আলো তার গায়ের আভরণে ঝক্ ঝক্ কচ্ছে। ঘাড় বাঁকিয়ে হেঁট হয়ে বালির ওপর আঁক কাট্তে লাগলো। যুবক স্থির দৃষ্টিতে তার দিকে চেয়ে রইলো।

গায়িকা বড় অস্বস্তি বোধ কচ্ছিলো। এমন করে কেউ যে তার দিকে চেয়ে থাকতে পারে, এ সে জানতো না।

মুখ তুলে বললে—তাকাও কেন অমন করে?

যুবক একবার আকাশের চাঁদের দিকে চাইলে; তারপর হঠাৎ বললে—এত রূপ তোমার?—বলে সে হাতের কাছে পান-পাত্র তুলে নিয়ে কি একটা তরল বস্তু পান করতে লাগলো।

গায়িকা উঠে দাঁড়ালো, ঘৃণায় নাসাকুঞ্চন করে বললে—ছি ছি।—আর দাঁড়ালো না, দ্রুতপদে আপনার ঘরের পথে চললো।

কিন্তু পরদিন আবার যখন বাঁশী বাজতে সুরু করেছে, তখন দেখা গেল গায়িকা আবার সেই পথে আসচে। তেমনি শিথিল গতি, তেমনি অবশ তনু-মন। মগ্ন চেতনার মধ্যে তার তখন সুরের আগুন ধরে গেছে।

যুবকের কোনদিকেই খেয়াল নেই। গায়িকা ধীরে ধীরে এসে সুমুখে কাছেই বসলো।

যুবকের চোখে জল। বাঁশীর সঙ্গে তার চোখের জলের ভাষা মিলে গেছে। গায়িকা চুপ করে তার মুখের দিকে চেয়ে রইলো।

এ এক দৃষ্টি! অভিভূত—অচেতন,—ঘুমন্ত!

তারপর আরও কাছে সরে এল। ধীরে ধীরে যুবকের গায়ে হাত রাখলে। মুখে হাত দিলে। গায়ে, মাথায়,—বুকে।

গায়িকার সর্ব্বাঙ্গ তখন থর থর করে কাঁপচে। জড়িত কণ্ঠে বললে—তুমি—তুমি কে?

বাঁশীর স্বরে যুবক বললে—আমি পুরুষ! তুমি কি জীবনে পুরুষ দেখ নি?

দেখেছি। কিন্তু তোমাকে কখনও—

পুরুষের স্পর্শও পাওনি কোনদিন?

গায়িকা নির্ব্বাক।

বাঁশী থেকে মুখ সরিয়ে যুবক গায়িকার একটি হাত ধরে বললে—তোমার যৌবনশ্রীর কি অর্থ জানো?

বোধহয় সে একটুখানি হেসেছিল—গায়িকা হাত ছাড়িয়ে তাড়াতাড়ি, উঠে দাঁড়ালো। বললে—কি?

যারা ভোগী তারা তোমার দেহকে নিষ্পেষণ কর্ত্তে চায়।

তুমি?

যুবক হেসে বললে—আমি! আমিও ত মানুষ! কিন্তু আমি সেই শক্তির অধিকারী, যে তোমার ওই রক্ত মাংস বাঁশীর ফুৎকারের মধ্যে উড়িয়ে দেবে।

গায়িকা মুখ তুলে চাইলে।

যুবক দূর নদীরেখার দিকে চেয়ে আবার বললে—শুধু থাকবে তোমার ওই সৌন্দর্য্যের আত্মা! যার ছোঁয়াচই আমায় শক্তিদান করবে।—বুঝলে?

গায়িকা ভয়ে ভয়ে উঠে তাড়াতাড়ি চলে গেল।

বাঁশী আবার বাজে। সে বাঁশী গায়িকাকে সংসারের প্রতি উদাসীন করে তুললে।

অলঙ্কার—আভরণ যা কিছু, সে খুলে ফেললে। প্রসাধন সম্বন্ধে সম্পূর্ণ কৃচ্ছ্রসাধন করে গৈরিক বসনে দেহ আবৃত করলো।

আজকের এই বাঁশীর আওয়াজে তার কান্না আর থামতে চায় না। মাঠের বাঁশী যেন নিঃস্বের প্রলাপ গান।

ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদতে কাঁদতে গায়িকা যুবকের কাছে গিয়ে বললে

—এ তোমার কি প্রলোভন, আমি ছাড়তে পারি না যে! আমায় মুক্তি দাও, তোমার পায়ে পড়ি।

যুবকের পায়ে সে লুটিয়ে পড়ল। যুবক বললে—দেহের মুক্তি ত নেই গায়িকা!

তবে?

যার মুক্তি নেই, সে তোমার নয়। যে তাকে চায়—তারই।—যুবক তার হাত চেপে ধরলে।

গায়িকা ফুলে ফুলে কাঁদছিলো। বললে—তোমার ওই বাঁশীর কাছেই আমি নিজেকে বিলিয়ে দিতে চাই।

কিন্তু তোমার দেহ যে বাধা।

আবার সেই হেঁয়ালী! গায়িকা শুধু বললে—তবে?

দেহের ভেলায় চড়ে তার কাছে যেতে হয়। লাফিয়ে ত ওপারে যাওয়া চলে না, গায়িকা! বাঁশী যে বাজায় সেই তোমার কর্ণধার।

উত্তরে যুবক কুৎসিত হাসি হাসলে। গায়িকা আর কোনও কথা বলে না।

যুবক আবার বাঁশী তুলে বাজাতে শুরু করলে। একহাতে বাঁশী বাজায়, আর একহাতে গায়িকার গায়ে হাত বুলোয়।

গায়িকা বললে—তোমার স্পর্শ এমন ভীষণ রোমাঞ্চকর কেন?

—আমি যে পুরুষ!

অভিভূতের মত গায়িকা বললে—তুমি কি চাও?

—রক্ত চাই, মাংস চাই, তোমার এই দেহের আগুনে ডুব দিতে চাই।

—যে এমন বাঁশী বাজায়, সে এত কুৎসিত কেন?

উত্তরে যুবক গর্ব্বিত কণ্ঠে বললে—যে বাঁশী বাজায়, সে অন্য একজন। তোমার মত লক্ষ সুন্দরীকে সে চায় না—আমি তোমাকে চাই। আমি সম্ভোগ ভালবাসি।

—সম্ভোগের মধ্যে আত্মা কি ক্লেদাক্ত হয় না?

—না। যদি আগুন থাকে।

ওকি, কাঁদো কেন অমন ফুঁপিয়ে ফুঁপিয়ে?

নিজেকে মুক্ত করে নিয়ে গায়িকার সে কী কান্না! নিজের হাত কামড়ে, চুল ছিঁড়ে, মাথা ঠুকে,—রোরুদ্যমানা গায়িকা যেন নিজেরই টুঁটি কামড়াতে চায়।

জীবনে সে পাপ করেনি। আজ আত্মহত্যা করে বসলো! লজ্জায়, ধিক্কারে, অপমানে, বেদনায় গ্লানিতে,—সে এক মর্ম্মান্তিক কান্না!

হয়ত তার ক্লেদাক্ত আত্মার আর্ত্তনাদ!

কিম্বা হয়ত তার ভিতরে কোথাও কোনদিন আগুন জ্বলেনি।

পরদিন ভোর রাত্রে সকলে সবিস্ময়ে দেখলে, মন্দিরের কৃষ্ণমূর্ত্তির সুমুখে নাটমন্দিরে গায়িকার রক্তাক্ত অচেতন দেহ পড়ে আছে।

গলা কাটা। হাতের কাছে একখানা ধারালো অস্ত্র।

সেদিন থেকে বাঁশী আর বাজে না।

## মাটির ঢেলা

পথ দিয়া গেলে লোকে হাঁ করিয়া চাহিয়া থাকে; শূন্য একটা পিপে ঘুরিয়া ঘুরিয়া চলিলে যেমন দেখায়,—ঠিক তেমনি। দেখিতে দেখিতে লোকের পেটের ভিতর হাসি ফেনাইয়া ওঠে।

দু'বেলা বাসন মাজে, বাড়ীখানা ধুইয়া দেয়, আর এটা-ওটা। এই-ত কাজ! বাজার করিতেও হয় না। পয়সা হাতে পড়িলে সে নাকি আর ছাড়িতে চায় না—সেই কারণে!

দোকানীরা বলে, এসো না বাপু তুমি, দোকানের এখনও বউনি হয়নি—যাও, উই ছাতুখোর বেটার দোকান থেকে মুড়ি কেনো গে যাও!

ফ্যাল ফ্যাল করিয়া সকলের দিকে চায়; তারপর ওই একটুখানি হাসিয়া তেমনি করিয়া থপ্ থপ্ করিতে করিতে ছাতুখোরের দোকানের দিকে চলে।

দোকানী বিড়-বিড় করিয়া বলে, হতচ্ছাড়া মাগির ঠামে-ঠামে চলা দেখ!

ছোট্টুলাল বাংলায় বলে, ছাত্তু লেবি এই—মাগী, আবার এসিয়েছে —বলিয়া কাঠের হাতলটা দিয়া তাহার গালে একটা ঠোনা দেয়।

আঁচল হইতে পয়সা বাহির করিয়া একটু হাসিয়া সে বলে, মুড়ি দাও! একটা লঙ্কাও দিও,—আর দুটি ছোলাসেদ্ধ ফাউ! দাও এই হাতে। বলিয়া বাঁ হাতটা পাতিয়া দাঁড়াইয়া থাকে।

ছট্টু হাসিতে হাসিতে দুটি ছোলাসিদ্ধ তাহার হাতে দেয়, তারপর মাটি-পোরা একটি কুন্‌কের তিন কুন্‌কে মুড়ি তাহার আঁচলে ঢালিয়া দিয়া বলে, যা ঘর যা, পালা—। মুড়ি ফাউ আর সে দেয় না।

সে বলে, দাঁড়া ভাই, যাচ্ছি! তাড়াস কেন? বলিয়া ছট্টুলালের দিকে হি হি করিয়া হাসিয়া চলিয়া যায়। খানিকদূর গিয়া আপন মনে বলে, ছট্টুলালটা ভারী বজ্জাত! কি সব বলে……হাসতে হাসতে পেটে আমার খিল ধরে। বলিয়া ঠোঙা হইতে এক আঁজলা মুড়ি গালে পুরিয়া চিবাইতে থাকে।

লোকে পাশ কাটাইয়া চলিয়া যায়।

খেঁদা বলে, সর্ লো সর্; অমন রাস্তা লেপ্টে দাঁড়িয়ে থাকিসনে। বলিয়া একটা ঠেলা দেয়।

বয়সও নেহাৎ অল্প নয়,—পঁচিশ পার হইয়া গেছে, কিন্তু হাসিটুকু এখনও যায় নাই। সাদা থান কাপড়খানি পরিয়া কাজকর্ম্ম করে, কিন্তু বিকাল বেলা লালপেড়ে সাড়ীখানি পরা চাই-ই চাই। কপালে একটা টিপ লাগায়, আবার মাথায় সিঁথিতেও সিঁদুর দেওয়া হয়, কিন্তু নিজের খেয়ালে আবার কখন সেটুকু মুছিয়া ফেলে।

বদির মা তাহা দেখিয়া বলে, অ-তরুবালা শুন্‌চিস্?

সে মুখ ফিরায়।

কথায় কথায় তোর বর মরে বাঁচে নাকি?

তরুবালা বলে, বাঁচেই ত! জান বদির মা, সে ছিল……। এমনি এমনি। আমার চেয়ে মাথায় বড়—ঐ অতখানি! চোখ মুখ টানা টানা…বলিয়া হাত দিয়া শাড়ী কাপড়খানির ধূলা ঝাড়িয়া লইয়া ভব্য হইয়া বসে।

বদির মা মুখ টিপিয়া হাসে। পুনরায় বলে, কোথায় গেল সে?

তরুবালা বেশ গম্ভীর হইয়া বলে, আছে, আসবে 'খন দেখবে। বলিয়া গলির মোড়ে রাস্তার দিকে চায়। ত্রস্ত ব্যাকুল দৃষ্টি কাহাকে খোঁজে!

কিন্তু কেউ আসে না। ঘর্ ঘর্ করিয়া গাড়ী ঘোড়া তাহার চোখের উপর দিয়া তীর বেগে দুধারে ছুটিয়া চলে। রাস্তায় একে একে আলো জ্বলিয়া ওঠে। খেঁদা ছাতি বগলে করিয়া ঘরে ফিরিয়া আসে।

তরুবালা ঘরে উঠিয়া যায়। শাড়ীখানি ছাড়িয়া সযত্নে তুলিয়া

রাখে। তাপর হঠাৎ কুলুঙ্গির দিকে নজর করিয়া বলে, ওই যা! পানটা ত খাওয়া হয়নি!—বলিয়া পানটা নাড়িয়া-চাড়িয়া রাখিয়া দিয়া বলে, কাল বিকেলে খাব, আজ থাক্।

খগেনের আফিংয়ের দোকান। নিজেই কেনা-বেচা করে। পাঁচুকে আজকাল আর দোকানে পাঠায় না। কাঁচা পয়সা চুরি করিয়া উচ্ছন্ন দেয়।

খগেন মুখ খিঁচাইয়া বলে, শালার বেটা শালার বয়েস কুড়ি পেরিয়ে গেল, জ্ঞান হ'ল না। বাইরের পয়সা ত কই ঘরে আনতে পাল্লিনে? যত মধু ওই বাপের ইয়েতে—কেমন?

পাঁচু চুপ করিয়া থাকে, মিট্ মিট্ করিয়া চায়,—দেখে বাপ তাহার চলিয়া গেল কিনা!

খগেন আরও রাগিয়া বলে, গয়লা-বৌয়ের কাছে সেদিন প্যাদানি হয়েছিল—বেশ হয়েছিল। বেটা এমন চুরি কল্লি যে ধরা পড়ে' গেলি। বাপ-পিতেমোর নাম ডুব্‌ল' যে হতভাগা! বলিয়া উড়ানীখানা কাঁধে ফেলিয়া গর-গর করিয়া চলিয়া যায়।

পথ আগলাইয়া তরুবালা বলে, আজ নোলকটা আনবে গা?

খগেনবাবু কটমট্ করিয়া চায়। কিন্তু তরুবালা তাহা দেখিয়া হি হি করিয়া হাসে।

খগেনবাবু বলে, নোলক আন্‌ব, না ইয়ে আন্‌ব—আবাগি কোথা-কার! সব তাড়াব একে একে দাঁড়াও! বড মাথায় উঠে গেছ। নে সর—

তরুবালা সরে না। বলে, তবে একখানা চিরুণী? বলিয়া আবার হাসে।

আচ্ছা, তাই হবে। বলিয়া খগেন চলিয়া যায়। খানিক দূর গিয়া আপন মনেই বলে, মাগি এমনিতর ন্যাপান্‌পানা করে আমার সঙ্গে,—লোকে কি সব মনে করে বল দিকি?

তরুবালা ততক্ষণে বদির মার সঙ্গে গল্প জুড়িয়া দেয়। হঠাৎ বলে, আজ আমাদের বিয়ে হবে গো—

বদির মা বলে, আ মর্? কার সঙ্গে বিয়ে?

খিল্ খিল্ করিয়া তরুবালা হাসিয়া আড়ালে চলিয়া যায়। তারপর একটুখানি মুখ বাহির করিয়া বলে, ওই ত খগেনবাবু, চলে গেল!—

পাঁচু তাহাকে পিছন হইতে ঠেলিয়া দিয়া বলে, যাও আমার ঘর থেকে! এ-ঘরে মেয়েমানুষ আসা পছন্দ করি না।

তরুবালার মুখের হাসি শুকাইয়া যায়। শঙ্কিত দৃষ্টিতে চাহিয়া বলে, আর আসব না।

বড় বড় চোখে পাঁচুর ঘরের দিকে তাকায় বলে,—কি ক'রে চায় আমার দিকে, দেখ্‌লে ভয় করে!

আবার তখনই সে কথা ভুলিয়া যায়। আপন মনে আবার হাসে।

পাঁচু সেই অন্ধকার ঘরে ভাঙা তক্তাটার উপর বসিয়া পড়িয়া বলে, ওকে রাখা কেন? কি দরকার? ওর থেকে লাভ কি? বলিয়া আফিংয়ের গুলিটা মুখে পুরিয়া এক ঢোক জল খায়। তারপর বলে, বাপ বলে' কি আমার চেয়েও চালাক? কিছু বুঝিনি? বলিয়া উঠিয়া যায়। বাপের হুঁকাটা লইয়া এক ছিলিম তামাক সাজিতে বসে।

অত বেলায় পাঁচ পাত কুড়াইয়া জড়ো করিল—ডালে তরকারিতে ভাতগুলা মাখামাখি। তাহাই একখানি থালায় তুলিয়া দরজাটির কাছে বসিল। তারপর হঠাৎ একবার ছুটিয়া নিজের কোটরে গিয়া ছোট্ট আরসিখানি হাতে করিয়া বলিল, এইবার—এমনি—এমনি হবে। বলিয়া আয়নায় প্রতিফলিত দু'টি ঠোঁটে বার-তিনেক হাত ঠেকাইয়া একটু একটু হাসিতে লাগিল।

পিছন হইতে পাঁচু বলিল, কি হচ্ছে ?

তরুবালার হাসি ম্লান হইয়া আসিল। আরসিখানি দেখাইয়া বলিল, এই যে—দেখছি।

পাঁচু আজকাল প্রায়ই তাহাকে ঠাট্টা করে। বলিল, মুখ দেখা হচ্ছে বুঝি ?

মুখ দেখছি—হুঁ—ভাত খাব যে—! দেখবে ? বলিয়া পাঁচুর হাতের কাছে ভয়ে ভয়ে সে আরসিখানি বাড়াইয়া ধরিল।

হাতের বিড়িটা ফেলিয়া দিয়া পাঁচু একটু হাসিল। তারপর একবার দরজার দিকে চাহিয়া বলিল, কি সব ভাত তরকারি জড়ো করেচিস ? বলিয়া তাহার পিঠে একটা খোঁচা দিয়া বলিল, যাও, বেশ মুখ দেখা হয়েছে—এইবার খাওগে! মুখ দিয়ে ত রস গড়াচ্ছে—

তরুবালা বাহির হইয়া গেল। পাঁচু আবার একটা বিড়ি ধরাইয়া বলিল, আর একটু রোগা হলে তরুটাকে বেশ দেখতে হ'ত। বলিয়া বিড়িতে আর একটা টান দিয়া পুনরায় বলিল, ছাই হতো!

শাড়ী কাপড়খানিকে চোখের আড়াল, করিতে পারে না। দিনান্তে

শতবার ধূলা ঝাড়িয়া গোছ্ করিয়া রাখে। ছাদে শুকাইতে দিয়া সুমুখে বসিয়া থাকে ও সেইদিকে চাহিয়া গুণ গুণ করিয়া গান গায়।

ওই কাপড়খানির জন্যই যেন সংসারে সে বাঁচিয়া আছে।

খাইতে বলিলে খায়, শুইতে বলিলে শোয়। বাঁচিবার গরজ তাহার নিজের যেন কিছুই নাই।

পাঁচু তাহাকে দেখিলেই বলে, শাড়ী কই তোর? নতুন শাড়ী? বলিয়া হাসিতে হাসিতে শিষ্ দিয়া চলিয়া যায়।

রহস্য-পুরীর পাষাণ শিলায় অনুভূতির তরঙ্গ আছড়াইয়া পড়ে— যেন ভাঙ্গিয়া ফেলিতে চায়।

পাঁচুর সে চাহনি দেখিলে তাহার ভিতরে ভিতরে কাঁপুনি ধরে। জাল দেখিলে হরিণীর যেমন আতঙ্ক হয়।

তবু মুখ ফুটে না; মনে হয় নিজেরই ভুল। বিশ্বাস করিবেই বা কে!

আবার সব ঘুলাইয়া যায়। শাড়ী কাপড়ের আঁচলটা চোখের সাম্নে পত্পত্ করিয়া ওড়ে! চুল কুলাইতে কুলাইতে বলে, ওই যা! আজ যে পান সেজে রাখা হয় নি! বলিয়া কাপড়খানা বগল-দাবা করিয়া তাড়াতাড়ি নীচে নামিয়া গিয়া পান সাজিতে বসে।

সন্ধ্যার পর গাড়ুটা দেয়ালের কাছে রাখিয়া খগেনবাবু বলে, তামাক দে রে—

তামাক লইয়া তরুবালা আড়ালে দাঁড়াইয়া থাকে—ডাক শুনিবার অপেক্ষায়। তাড়াতাড়ি ভিতরে গিয়া খগেনবাবুর হাতে হুঁকাটা দিয়া সেইখানেই হাসিতে হাসিতে বসিয়া পড়ে।

আপন মনে বাবুর পা দুইটা কোলের ভিতর টানিয়া লইয়া টিপিতে থাকে।

খগেনবাবু তামাকে টান দিয়া বলে, তোকে ত আমি ঝির মতন দেখিনি, নিজেদের মতন করেই রাখি। তুই বেটি ওই মাঝে মাঝে বেয়াড়ামো করিস, ওইতে রাগ হয়—

তরু আবার হাসে। মাথার চারটি চুল খগেনের পায়ের উপর ছড়াইয়া পড়ে।

নেপথ্যে গিন্নির গলা শোনা যায়।

খগেনবাবু একটু কাসিয়া বলে, পাঁচু কই গা ?

ভীতিব্যাকুল দৃষ্টিতে তরুবালা এদিক-ওদিক চায়। খগেনবাবু সরিয়া বসে।

তরু বলে, বাড়ী নেই, বাড়ী নেই আমি জানি— আরও কি বলিতে যায়—পারে না। বলিবার ভাষা কুলায় না।

•

ছোট আরসিখানি সুমুখে রাখিয়া খোঁপা বাঁধিতেছিল। পাঁচু আড়াল হইতে সরিয়া আসিয়া বলিল, খোঁপা বেঁধে কি হবে, দেখবে কে ?

তাহার কণ্ঠস্বর শুনিলে হাত-পা চলে না। তবু একটু হাসিয়া তরুবালা বলিল, খোঁপা বাঁধছি—অমনি—

পাঁচু এদিক-ওদিক চাহিয়া বলিল, তোমার বিয়ে হয়েছিল তরুবালা ?

তরুবালার সে কথা মনে নাই। বলিল, কবে ?

হি হি করিয়া পাঁচু হাসিল, বলিল, কবে তা আমি কি জানি !

তবে হয়নি—বলিয়া তরুবালা একটা নিঃশ্বাস ফেলিল। তারপর বলিল, একদিন হবে, ওই বদির-মা বলছিল—ও বড্ড হাসে—

পাঁচুর সে কথা শুনিবার প্রয়োজন ছিল না। একবার উঁকি মারিয়া

বাহিরের দিকে চাহিল। তারপর সরিয়া আসিয়া বলিল, একটা কথা বলব শুনবে?

'উঁ' বলিয়া তরুবালা উদাসদৃষ্টিতে তাহার মুখের পানে তাকাইল।

—হুঁ। আচ্ছা থাক্‌গে। বলিয়া পাঁচু একবার বাহিরে চলিয়া গেল। আবার তখনই ফিরিয়া আসিয়া বলিল, তোমায় কিন্তু দেখতে বেশ তরু—

তরু চুপ করিয়া তখনও হাসিতেছিল। হঠাৎ বলিল, আরও—আরও ভাল দেখতে ছিলুম—বুঝলে? আরও ভাল। খু—ব……

তা দেখতেই পাচ্ছি। বলিয়া তাহার চিবুকটা নাড়িয়া দিয়া পাঁচু হন্ হন্ করিয়া বাহিরে চলিয়া গেল।

•

খাইতে বসিয়া খগেন বলে, মুখের দিকে অমন ড্যাব্ ড্যাব্ করে চেয়ে আছিস্ কেন রা? খাওয়া দেখছিস্ বুঝি?

তরুবালা খিল্ খিল্ করিয়া হাসিয়া বলে, দেখছি ত—অত ক'টি ভাত খাও তুমি? আমি এত……বলিয়া নিজের আহারের পরিমাণটা দেখাইয়া দেয়।

গিন্নী বলেন, পথ ছেড়ে বস্ বাপু, তোর ও আদিখ্যেতা ভাল লাগে না। আবার একটু থামিয়া বলেন, উঠে যা ওখান থেকে—মানুষকে খেতে দে। অত মাথামাখি কেন?

খগেন বাবু বলে, থাক না গা! চুপ করে বসে রয়েছে, থাকুক না কেন!

গিন্নী গর্ গর্ করিয়া বলে, থাকবে থাকুক,—আমিই চলে যাচ্ছি। বলিয়া হঠাৎ স্বামীর পিঠে একটা আঙ্গুলের টিপ দিয়া গিন্নী বলে, ওই দেখ, ওই মুখ দিয়ে দরানি গড়াচ্ছে—খেতে খেতে চেয়ে দেখলে ঘেন্না

করে না? বলিয়া কাছে গিয়া গিন্নী চোখ পাকাইয়া বলে, যা উঠে যা—আবাগি! পাগল ছাগলের একগুণ বেশী!

তরুবালা হাসিতে হাসিতে উঠিয়া যায়। ঘরের ভিতর গিয়া জানালার ধারে বসিয়া গান ধরে,—'ভালবাসি চাঁপাফুল—'

পাশের ঘরে পাঁচু বসিয়া তাহার গান শুনিতে শুনিতে এদিক ওদিক তাকায়।

খানিক বাদে উঠিয়া খগেন বাবুর চটি জুতা জোড়াটি আঁচল দিয়া মুছিয়া রাখে।

খগেনবাবু তাহা পায়ে দিয়া দোরের কাছে আসিতেই সে তাহার হাত দুইটি ধরিয়া বলে, আজ চিরুণী আন্‌বে?

তাহার মাথার চুলগুলি নাড়িয়া দিয়া খগেনবাবু একটু হাসিয়া বলে, চুল কই যে চিরুণী দেবে মুখপুড়ী?

তরু আবার বলে, আন্‌বে বল?

সর্ সর্, বেলা গেছে, দশটার সময় দোকান খোলবার কথা—

কিন্তু তরু ছাড়ে না। ঠোঁট দুইটির কাছে অবজ্ঞাত অন্তরাত্মার সমস্ত ইতিহাসটি গুঞ্জন করিয়া ওঠে। সারা জীবনটিতে যে কথা অব্যক্ত রহিয়া গেছে তাহাই বলিবার চেষ্টায় মুখ তুলিয়া ধরে, কিন্তু তবুও বলিতে পারে না। নিমেষে সমস্ত হারাইয়া যায়। আস্তে আস্তে বলে, আন্‌বে বল?

আন্‌ব, আন্‌ব। বলিয়া তাহার পিঠ চাপড়াইয়া খগেনবাবু বাহির হইয়া যায়।

তরুবালা একদৃষ্টে পথের দিকে চাহিয়া থাকে। চোখে জলও আসে।

কথার প্যাচে নিজেকে হারাইয়া ফেলে। পাঁচুর মনের কথা বুঝিতে পারে না। যখন তখন পাঁচুকে দেখিয়া বলে, আরও ভাল দেখতে ছিলুম—বুঝলে ?

পাঁচু তামাক টানিতে টানিতে হাসে, বলে, তোমার চুল আরও কালো ছিল, না তরু ?

তরু চুলের রাশ লইয়া দেখে। মুখের উপর চুলগুলি ঝাঁপাইয়া পড়ে। বলে, ছিলই ত, আরও অনেক বড় বড়—বদির-মা বলে—। বলিয়া হাসে।

আগেকার সে আতঙ্ক মন হইতে মুছিয়া গেছে। নির্জ্জনে হাসিয়া হাসিয়া কথা কহিতেও তাহার বাধে না। পাঁচু চিবুক ধরিয়া নাড়িয়া দিলেও চুপ করিয়া থাকে। শুধু ফ্যাল ফ্যাল করিয়া চায়, আবার কখনও ফিক্ করিয়া হাসিয়া ফেলে।

ছাদের পাঁচিলের কাছে বসিয়া রৌদ্রে চুল শুকাইতেছিল। সেদিকে একবার উঁকি মারিয়া পাঁচু ছোট বোনটাকে বলিল, মা কোথায় রে ?

গঙ্গা নাইতে—সে বলিল।

পাঁচু ছাদের কাছে সরিয়া গেল। নিকটে গিয়া বলিল, নিজের তদ্বির করতেই ত সারাদিন গেল—

তরুবালা তাহার দিকে চাহিয়া হাসিল। সেই পুরাতন গানটার একটা কলিও আস্তে আস্তে গাহিল, 'ভালবাসি চাঁপাফুল—'। তারপর হঠাৎ আকাশের দিকে চাহিয়া বলিল, আচ্ছা মানুষ মরে যায়, আবার ফিরে জন্মে ? কই, বল দেখি। বদির-মা বলে, ভূত হয়।

পাঁচু পিছন ফিরিয়া ছোট বোনটাকে বলিল, তুই এখানে দাঁড়িয়ে কেন ?

সে চলিয়া যাইতেই পাঁচু সরিয়া আসিয়া বলিল, ওসব কথা ভেবে কি হবে তরু ?

ভাবব না ?—আচ্ছা।

তোমার বুঝি কিছু ভাল লাগে না ?

তরু মুখ ফিরাইয়া নিরর্থক হাসি হাসিল। তারপর বলিল, খুব লাগে। বদির-মা বলছিল—

পাঁচু সরিয়া আসিয়া তাহার আঁচলের খুঁটটা লইয়া হাতের মধ্যে পাকাইতে পাকাইতে বলিল, তরুবালা।

তরুবালা মুখ তুলিল।

ক্রূর সর্পের মত চাহিয়া পাঁচু একটু হাসিয়া বলিল, একটা কথা বলব —রাখবে ?

কি কথা তরু তাহা বুঝিল না। বলিল, খুব রাখব। যা বলবে তাই শুনব।

পাঁচু তাহার একটা হাত খপ্ করিয়া ধরিয়া বলিল, সত্যি তোমায় আমার খুব ভাল লাগে। শুনবে ?

হাঁ শুনব—খুব শুনব। বলিয়া তরু হেলিয়া দুলিয়া চলিয়া গেল।

ছোট মেয়েটা হাত পা নাড়িয়া মাকে কি সব বলিয়া দিয়াছে।

তাই হঠাৎ গেল কাল রাতেই পাঁচু বাড়ী ছাড়িয়া কোথায় পলাইয়া গেছে।

আশেপাশে কানাকানি চলিতেছিল।

বদির-মা জানলায় মুখ বাড়াইয়া কি সব বলিয়া গেল···আগুন আর ঘি···

মার খাইয়া গায়ে পিঠে দড়া দাগ বসিয়া গেছে। মেয়েটা যন্ত্রণায় সারা সকাল ছটফট করিয়াছে।

পাঁচুকে খোঁজাখুজি করা হইয়াছে, কিন্তু পাওয়া যায় নাই। গিন্নি কাঁদিতেছেন। রাগটা তরুবালার উপর।

খগেনবাবুর রাগ তখনও যায় নাই। কুঠুরী হইতে চুলের ঝুঁটি ধরিয়া তাহাকে সুমুখে আনিয়া মার। হারামজাদী!—আবার পিঠে এক চাপড়!

গিন্নী অগ্নিমুখী হইয়া কাঁচি আনিয়া তাহার চুল কাটিয়া দিল।

মার খাইয়া পলাইতেও জানে না। ঠোঁটের উপর দাঁত চাপিয়া বসিয়া থাকে, ছোট মেয়ের মতন।

কি দোষ যে করিয়াছে তাহা মনেই পড়ে না। কালকার কথা আজ তাহার মনে থাকেই বা কেমন করিয়া? পাঁচু বাড়ী নাই এই কথাই জানে। কিন্তু তাহার জন্য সে মার খায় কেন?

চুলগুলাও কাটিয়া লইল! কি আর হইবে? খানিকক্ষণ বাদে গা ঝাড়া দিয়া উঠিয়া বাহিরে চলিয়া গেল।

শাড়ী কাপড়খানি তখন ধূলায় লুটাইতেছে।

সেখানিকে তুলিয়া লইয়া শশব্যস্তে কাঁপিতে লাগিল। আজ সকাল হইতে সে ইহার খোঁজ লয় নাই।

চোখ দিয়া তখন টস্ টস্ করিয়া জল গড়াইয়া পড়িতেছিল। কাপড়খানি বুকে করিয়া খানিকক্ষণ চুপ করিয়া দাঁড়াইয়া রহিল।

গিন্নি বলেন,—তাড়াও ওকে।

খগেনবাবু বলিল,—হ্যাঁ, তাড়াও—

মুখে বললে হবে না,—ওই দেখ দাঁড়িয়ে···

খগেনবাবু জুতা লইয়া তাড়া করিলেন।

গিন্নি বলিলেন, মারো, মারো—ন্যাকা সাজছ কেন ?

সে অপমান সওয়া যায় !

হাতের জুতা তরুবালার পিঠের উপর ছিঁড়িয়া গেল !

বেদনায় তরুবালা কেঁচোর মত পিঠমোড়া খায়, চোখ দিয়া দর্‌দর্‌ করিয়া জল পড়ে, আর ফ্যাল্‌ ফ্যাল্‌ করিয়া তাহার দিকে তাকায়।

সে চাহনির যেন অর্থ আছে !

গিন্নির লাথি খাইয়া সে রাস্তায় গিয়া পড়ে। উঠিয়া আবার চলিতে থাকে।

গিন্নি বলে, শাড়ী দিয়ে যা মাগী, শাড়ী দিয়ে যা।

ফিরিয়া আসিয়া শাড়ীটি দরজার কাছে নামাইয়া দেয়।

বেরো এবার !

মেয়েটা এদিক-ওদিক তাকায়। খগেনবাবুকে আর দেখিতে পায় না। তখন সে ওঠে। উঠিয়া চলিতে থাকে।

চলে আবার ফিরিয়া চায়। আবার চলে।

কতদিন চলিয়া গেছে। পাঁচু ঘরে ফিরিয়াছে। কিন্তু তরু আর আসে না।

রাস্তায় খগেনবাবুকে দেখিয়া একদিন সে পায়ের ধূলা লইয়াছিল।

গায়ে কাপড়ও নাই। লোকে ঘৃণায় মুখ ফিরায়। রাস্তায় রাস্তায়

ঘোরে। যা' তা' বকে। লোকের বাড়ী ভোজকাজে এঁটো পাতের কাছে গিয়া শকুনীর মত জায়গা জুড়িয়া বসে।

স্ত্রীলোককে চলিতে দেখিলেই বলে, আমার কাপড়খানা পরেছ? আবার বলে, ওদের বাড়ী কাজ কর নাকি?

কখনও গান ধরিয়া দেয়, 'ভালবাসি চাঁপাফুল'—

## ট্রেণের প্রতীক্ষায়

একদা তিনটি বন্ধু বেড়াইতে বাহির হইয়াছিল। পদব্রজে নয়, ট্রেণে করিয়া তাহারা পশ্চিমের অনেকগুলি স্বাস্থ্যকর জায়গায় ঘুরিয়া ফিরিয়া বেড়াইয়াছে। এইবার তাহাদের ফিরিবার মুখ, তাহার কারণ-ট্রেণের টিকিটের নির্দ্ধারিত সময় উত্তীর্ণ হইতে আর বড় বেশী দেরি নাই। তাহা ছাড়া সস্তায় ইহার চেয়ে আর বেশী ভ্রমণ করাও চলে না।

বিহার প্রদেশের একটি ছোট স্টেশনে গাড়ী বদল করিতে হয়। কিন্তু বদল করিতে গিয়া শোনা গেল, কয়েকটি স্টেশন আগে গাড়ী লেট্ হইয়াছে, আসিতে বিলম্ব হইবে। নিরুপায় হইয়া তিনটি বন্ধু কি করিবে তাহাই স্থির করিতে লাগিল।

অতঃপর স্থির হইল তিনজনে তিনটি গল্প বলিবে। কয়েক প্যাকেট সিগারেট কিনিয়া তাহারা গল্প করিতে বসিয়া গেল।

হেমন্তের জ্যোৎস্নারাত। রাত অনেক। স্টেশনের সাড়াশব্দ ইতিমধ্যে ধীরে ধীরে কমিয়া আসিয়াছে। দূরে কোথায় একখানা শান্টিং ইঞ্জিনের সোঁ সোঁ করিয়া শব্দ শোনা যাইতেছিল। ওপারের

প্লাটফরমে দু' একটা ফেরিওয়ালা বসিয়া বসিয়া ঝিমাইতেছে। একটা খোঁড়া কুকুর লাইন্ পার হইয়া এইমাত্র একদিকে ছুটিয়া গেল। চারিদিক ঠিক নির্জ্জন নহে, কিন্তু নিস্তব্ধ।

মাথার পরে নক্ষত্রখচিত নির্মেঘ আকাশ, চাঁদের আলোয় প্লাবিত হইয়া গিয়াছিল। সেইদিকে চাহিয়া একটা সিগারেট্ ধরাইয়া প্রথম বন্ধু গল্প সুরু করিল।

"এই তোমার সাঁওতাল পরগণার কাছেই, অনেকগুলি স্বাস্থ্যকর স্থান আছে জানো ত'? সে জায়গাটার নাম রাহু গ্রাম। পাহাড়ী জায়গা, প্রায় চারিদিকে প্রকাণ্ড মাঠ, মাঠ আর ধানের ক্ষেত। মাঝে মাঝে ছুটিতে পর্ব্বে কোনো কোনো বাঙালী ওদিকে বেড়াতে আসেন, থাকেন, আবার চলে যান্। কাছেই ছোট একটি সাঁওতালি গ্রাম।

'কিছুকাল আগে একটি অবস্থাপন্ন পরিবার রাহুগ্রামে বেড়াতে আসেন। কর্ত্তার একটি মাত্র মেয়ে, মেয়েটি অত্যন্ত রুগ্ন, তখনো অবশ্য বিবাহ হয়নি। মা নেই, পিসিমা ছিলেন সঙ্গে। জাতিতে বোধ হয় যেন তাঁরা ব্রাহ্ম।

'জল হাওয়ায় এবং জায়গার গুণে মেয়েটি একটু একটু করে' সেরে উঠল। চলে' ফিরে' বেড়ায়, বই কাগজ পড়ে, গান গায়। কখনও দেখা যায় ফটকের ধারে ফুলগাছগুলিতে সে জল দিচ্ছে! একহারা ছিপ্‌ছিপে গড়ন, মেয়েটি যেমন শান্ত, তেমনি কোমল। নাম তার সুমতি। সুমতির বয়স কুড়ির বেশী নয়। সুস্থ হবার পর ধীরে ধীরে সে সুন্দরী হয়ে উঠেছিল।

'হাঁটতে যখন তার আর কোনো কষ্ট হয় না, তখন সে এখানে ওখানে প্রতিদিন খানিকটা পথ হেঁটে ঘুরে ফিরে বাড়ীতে এসে ঢুক্‌তো। তার

সঙ্গী বিশেষ কেউ ছিল না। একদিন স্নমতির ইচ্ছা হলো সে ধানক্ষেত সমস্তটা হেঁটে আসবে। হেঁটেই এল, হাঁটতে তার সত্যিই ভাল লাগে, বাড়ী ফিরল সে ক্লান্ত হয়ে।—এমনি করে' নিজের খেয়ালে ভ্রমণ করে' বেড়ানোটা তার অবারিত হয়ে উঠ্ল। শালবনের পথে এঁকে বেঁকে সে যখন নিজের মনে চলে যেত, মনে হতো সে এই অঞ্চলের বনদেবী। ক্বচিত কোনো কোনো পসারী ও পসারিণী থম্কে দাঁড়িয়ে এই রূপসম্রাজ্ঞীটির পানে অনিমেষ নয়নে দেখে যেত।

সেদিন অপরাহ্নের দিকে পশ্চিম আকাশে একখণ্ড মেঘ মাথা চাড়া দিয়ে উঠেছিল। স্নমতি একবার সেদিকে তাকিয়ে তাড়াতাড়ি বাড়ী ফেরবার চেষ্টা করল। পথ অনেক দূর। চল্‌তে চল্‌তে সেদিন হঠাৎ স্নমতির মনে হলো, তার পিছনে কিছুদূরে কে একজন আসছে। মুখ ফিরিয়ে সে একবার তাকালো। এই লোকটাকে ক'দিন থেকে সে লক্ষ্য করছে, ঠিক এমনি সময়—অপরাহ্নে ও সন্ধ্যায়—দূর থেকে স্নমতির অনুসরণ করাই তার কাজ। সেদিন কাছাকাছি থাকায় স্নমতি তাকে ভাল করে' দেখ্ল। কালো কষ্টিপাথরের মত লোকটার দেহ, বিস্তৃত। মাথায় বড়ো করে' চুল বাঁধা, গলায় প্রবালের মালা, মাথায় ও কানে প্রবালের অলঙ্কার। চোখ দুটো প্রখর, উজ্জ্বল,—কিন্তু সে চোখ দীর্ঘায়ত। স্নমতির দিকে অপলক দৃষ্টিতে সে তাকিয়েছিল।

স্নমতি ভীরু নয়, থম্‌কে দাঁড়িয়ে লোকটার উদ্দেশ্য সে জানবার চেষ্টা করল। পা টিপে টিপে শিকারী এসে যেমন করে পাখী ধরে লোকটা তেমনি অপলক দৃষ্টিতে কাছে সরে এল। কোন কথা বলল না, শুধু একটু হাসল। সে যে হাসল তার প্রমাণ শাদা দু' পাটি ধবধবে দাঁত সে স্পষ্ট করে' দেখালো।

স্নমতি জিজ্ঞেস করল, কি চাও ?

লোকটা হাবাও নয়, বোবাও নয়, তবু শুধু একটি কথাই জানালো, তার নাম ভীর। চোখে তখন তার উগ্র আনন্দ, অপরিমিত উল্লাস, স্নমতির কাছে দাঁড়াতে পেয়ে বীরতনু যেন তার রোমাঞ্চিত হয়ে উঠেছে। তার সেই কঠিন বলিষ্ঠ দেহ যেন ফেটে পড়তে চাইছে, আত্মপ্রকাশ করতে পারছে না বলে'। হাতে ছিল তার একটি ছোট গাছের শাখা। শাখায় কয়েকটি তাজা সবুজ পাতা। সেটি সে স্নমতিকে উপহার দিল। দিয়ে সে দাঁড়িয়েই রইল। শাখাটি নিয়ে স্নমতি নিজের পথে চল্‌তে লাগল, কিন্তু ভীর তার পিছু ছাড়ল না। এই হলো আমার গল্পের প্রথম পরিচ্ছেদ। এর পর থেকে কিন্তু এই সামান্য ব্যাপারটি ঘোরাল হয়ে উঠল। ভীরের আনাগোনা চল্‌ল প্রত্যহ। স্নমতির আশে পাশে, কাছে দূরে, আড়ালে অন্তরীক্ষে ভীর দিনের পর দিন ঘুরে বেড়াতে লাগ্‌ল। লোকটার যে কোন মন্দ অভিসন্ধি ছিল মনে হয় না, কিন্তু এমনিই। তার বাড়ী ঘর নেই, পরিজন নেই, তার দিন নেই, রাত নেই, শীত নেই, গ্রীষ্ম নেই—স্নমতিকে চোখে চোখে রাখাই হলো তার কাজ। স্নমতির বাবা সব শুনলে, কিন্তু লোকটাকে তিনি আজো দেখতে পাননি। তিনি সতর্ক হ রইলেন, কিন্তু এ সতর্কতা যে কার জন্য তা তিনি বুঝতেই পারলেন না।

'বাংলোর পাশে একটা জঙ্গল, সেই জঙ্গলের মধ্যে একটা গা হেলান্ দিয়ে ভীর বসে থাকত। বসে থাকত স্নমতির ঘরের দিকে, একান্ত দৃষ্টিতে তাকিয়ে। অন্ধকার রাতে সে বাংলোর চারিদিকে পায়চারি করে' বেড়াত'। স্নমতির জীবন দুর্ব্বহ হয়ে উঠ্‌ল। তার এড়াবার উপায় ছিল না, পালাবার পথ ছিল না। কোনো কোনো

সকালে উঠে সে দেখতে পেত' তার জানলার ধারে হয়ত একরাশি ফুল, কিম্বা কোন অজ্ঞাত গাছের শাখা, নয়ত একটি ফুল। এ যে উপহার তা সে বুঝ্‌ত। জানলার বাইরে তাকালেই সে দেখত ভীরের ছায়া, রাত্রে আলো জ্বেলে বসে' থাকতে থাকতে তার মনে হতো ভীর এসে তার সুমুখে দাঁড়িয়েছে, করাল কৃষ্ণ ছায়া, ভয়ঙ্কর,—সর্ব্বশরীর তার ভয়ে কণ্টকিত হয়ে উঠ্‌ত'। ঘুমিয়ে ঘুমিয়ে সে ভীরকে স্বপ্ন দেখ্‌ত, ডরিয়ে উঠ্‌ত', ভয়ে তার চোখে জল আস্‌ত।

'এ গল্পকথা নয়, সত্য ঘটনা। বহুদিন এমনি করে পার হয়ে গেল। এ দুঃস্বপ্নের বোঝা সুমতি বইতে পারত না, আবার সে শুকিয়ে উঠতে লাগল। এবার রোগ নয়, দুশ্চিন্তা। এ দুশ্চিন্তা ও বন্দীজীবন সইতে না পেরে সুমতি এক একবার আর্ত্তনাদ করে' উঠ্‌ত! রাহু যেন তাকে একটু একটু করে' গ্রাস করছে!

'অবশেষে একদিন পিতা ও পিসিমাকে নিয়ে এদেশ তাকে ত্যাগ করতে হলো। কয়েকটি স্টেশন পরে তার এক দূরসম্পর্কীয় ভাই থাকতেন। তিনি স্টেশন মাস্টার। স্টেশনের পাশেই তাঁর একটি চমৎকার বাংলো। সেই বাংলোয় সবাই এসে উঠলেন।

'সুমতির মুখে আবার হাসি ফুটলো। যদিও সে মাঝে মাঝে অন্যমনা হয়ে থাকে, তবুও তার শরীর ভাল হতে লাগল। এমন সময় একটি ছেলের সঙ্গে সুমতির হলো প্রেম। ছেলেটির নাম রঙ্গলাল। রঙ্গলাল সুমতিকে সত্যই ভালবেসেছিল। এই দেশেই সে নতুন ডাক্তারী করতে এসেছে।

'কয়েক মাসের মধ্যেই রঙ্গলালের সঙ্গে সুমতির বিয়ে হলো। সুমতি এল শ্বশুর বাড়ী। শ্বশুর বাড়ীর সে একমাত্র বউ

'দিন চলছিল। স্বামী আর স্ত্রী। স্বামী যায় [illegible] স্ত্রী তখন একা। বৃদ্ধা শাশুড়ীর একটু আধটু সেবা [illegible] হয়। স্বামী ফিরে এলে আবার একটু সোরগোল চলে। ব্রজলাল প্রেমিক স্বামী।

তবু কোনো কোনো নিভৃত রাত্রে সুমতির চোখের ঘুম ছুটে যায়। উঠে বসে দেখে, স্বামী তার অকাতরে নিদ্রিত। মনে হয়, [illegible] কোথায় কে যেন গান ধরেছে। সে গানের সুরে জঙ্গলের করুণ রাত্রির বিলাপধ্বনি! তারপর মনে হয় সে গানের আ[illegible] দূরে নয়, খুব কাছেই—এমন কি তার জানালার নীচে সরকা[illegible] রাস্তাটার ধারেই। গান শুনতে শুনতে সুমতির সর্ব্বাঙ্গ যেন অব[illegible] হয়ে আসে, তার যেন পক্ষাঘাত হতে আর দেরি নেই! একদিন কিন্তু হঠাৎ এ রহস্য উদ্ঘাটিত হলো। কিন্তু সে একটা অদ্ভুত গল্প—যে গল্পের শেষ নেই।